No. 528.

FORT WILLIAM,

GENERAL DEPARTMENT,

*The 18th January*, 1843.

Mr. R. Montgomery, of the Civil Service, embarked for England on board the Ship "Southampton," which vessel was left by the Pilot at Sea on the 12th instant.

Mr. W. Onslow, of the Civil Service, embarked for England on board the Ship "Agincourt," which vessel was left by the Pilot at Sea on the 15th instant.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

---

No. 90.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT,

*The 9th January*, 1843.

LEAVES OF ABSENCE.

Mr. J. French, Additional Judge of Tirhoot, for seven days, in extension of the leave granted to him on the 14th November last.

Baboo Ramlochun Ghose, Principal Sudder Ameen of Nuddea, from the 7th November to the 15th December 1842, under Medical Certificate, in extension of the leave granted to him during the Dusseerah Vacation.

APPOINTMENTS.

Moulvie Mahomed Rookoonoodeen, Law Officer of Sylhet, to be Law Officer of Mymensing.

*The 16th January*, 1843.

Mr. J. Weston, Moonsiff of Manicktullah, in the 24-Pergunnahs, to be a first grade Moonsiff from the 22nd July last.

Moonshee Aftaboodeen, ditto of Furreedpore, to be a ditto ditto from the 2nd ultimo.

Pundit Gobinchunder Bidyarutten, ditto of Cowcolly in Backergunge, to be a ditto ditto from the 5th idem.

Dataram Pundit, ditto of Sawun in Sarun, to be a ditto ditto from the 9th idem.

LEAVE OF ABSENCE.

Mr. H. C. Hamilton, Magistrate and Collector of Pooree, (Southern Division Cuttack) for one month, under Section XI. of the Rules of 29th January, 1840, preparatory to proceeding to Europe on Furlough. Mr. R. N. Shore to officiate as Magistrate and Collector of Pooree, until further orders.

Mr. A. Grote, Special Deputy Collector in Midnapore and Hidgellee, for one month, on private affairs, under Section XI. of the Rules of 29th January 1840, commencing from the 1st proximo, or from the date on which he may quit his Station. Mr. Grote will make over charge of the current duties of his office in the Settlement Department to Uncovenanted Deputy Collector Annund Chunder Mitter, and in the Resumption Department to Uncovenanted Deputy Collector Radanath Gungolee.

Mr. J. B. Elliott, Special Commissioner under Regulation III. of 1828, for the Patna Division,

[*Government Gazette*, 24th *January*, 1843.]

৫২৮ নম্বর।

ফোর্ট উলিয়ম।

জেনরল ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ১৮ জানুআরি।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত আর মন্টগমেরি সাহেব "সৌথহাম্টন" নামক জাহাজের দ্বারা ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১২ তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আইসে।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত ডবলিউ অনস্লো সাহেব "আজিনকোর্ট," নামক জাহাজের দ্বারা ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১৫ তারিখে আড়কাটি সমুদ্র পথে ছাড়িয়া আইসে।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

---

৯০ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ৯ জানুআরি।

ছুটী।

ত্রিহুতের অতিরিক্ত জজ শ্রীযুত জে ফ্রেঞ্চ সাহেব গত নবেম্বর মাসের ১৪ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত সাত দিবসের ছুটী পাইয়াছেন।

নদীয়ার প্রধান সদর আমীন শ্রীযুত বাবু রামলোচন ঘোষ দশহরার বন্দে যে ছুটী পান্ তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে ১৮৪২ সালের ৭ নবেম্বর তারিখ অবধি ১৫ ডিসেম্বর তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

ছিলটের ব্যবস্থাদায়ক শ্রীযুত মৌলবী মহম্মদ রুকনুদ্দীন ময়মনসিংহের ব্যবস্থাদায়ক হইবেন।

১৮৪৩ সাল ১৬ জানুআরি।

চব্বিশপরগনার মাণিকতলার মুনসেফ শ্রীযুত জে উএস্টন সাহেব গত জুলাই মাসের ২২ তারিখঅবধি প্রথম শ্রেণীর মুনসেফ হইবেন।

ফরিদপুরের মুনসেফ শ্রীযুত মুনশী আফতাবুদ্দীন গত মাসের ২ তারিখঅবধি ঐ ঐ হইবেন।

বাকরগঞ্জের নওয়াখালীর মুনসেফ শ্রীযুত পণ্ডিত গোবিন্দচন্দ্র বিদ্যারত্ন গত মাসের ৫ তারিখঅবধি ঐ ঐ হইবেন।

সারণের সাবনের মুনসেফ শ্রীযুত দাতারাম পণ্ডিত গত মাসের ৯ তারিখঅবধি ঐ ঐ হইবেন।

ছুটী।

পুরী অর্থাৎ কটকের দক্ষিণ অঞ্চলের মাজিস্ট্রেট ও কালেক্টর শ্রীযুত এচ সি হামিল্টন সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে গমনের পূর্ব্বে ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১১ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন। অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত আর এন শোর সাহেব পুরীর মাজিস্ট্রেটী ও কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

মেদিনীপুর এবং হিজলীর স্পেসিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত এ গ্রোট সাহেব আগামি মাসের ১ তারিখ অবধি অথবা যে তারিখে আপনার কর্ম্মস্থান ছাড়েন সেই তারিখঅবধি স্বীয় কর্ম্মোপলক্ষে ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১১ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন। শ্রীযুত গ্রোট সাহেব আপনার বন্দোবস্তের চলিত কর্ম্ম অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত আনন্দচন্দ্র মিত্রকে অর্পণ করিবেন এবং বাজেয়াপ্তের চলিত কর্ম্ম অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত রাধানাথ গাঙ্গোলিকে অর্পণ করিবেন।

১৮২৮ সালের ৩ আইনানুসারে পাটনার স্পেসিয়ল কমিস্যনর শ্রীযুত জে বি এলিয়ট সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে আগামি মাসের ১ তারিখঅবধি এক

for one month and ten days, on Medical Certificate, commencing from the 1st proximo, making over charge of the current duties of his office to the Judge of the District of Patna.

Mr. C. J. Udny, Civil and Session Judge of Rajeshye, on Medical Certificate, from the 26th ultimo, the date on which he delivered over charge of his office to the Principal Sudder Ameen. This cancels the leave granted to Mr. Udny on the 28th November last.

NOTIFICATIONS.

Mr. A. Sconce, Magistrate and Collector of Chittagong, received charge of his office from Mr. H. D. H. Fergusson on the 4th instant.

The undermentioned Officers made over charge of their respective offices on the dates specified.

Mr. E. M. Gordon, Commissioner of the 15th or Dacca Division, to Mr. J. F. G. Cooke, Civil and Session Judge of Dacca, on the 7th instant.

Mr. H. F. James, Collector of Bhaugulpore, to Mr. F. E. Read, on the 11th idem.

Mr. W. Vansittart, Magistrate of Monghyr, to Mr. R. F. Hodgson, on the 4th idem.

Mr. B. H. Cooper, Officiating Magistrate of Mymensing, to Mr. A. Littledale, on the 3d idem.

Mr. G. C. Cheap, Civil and Sessions Judge of Hooghly, to Mr. F. J. Morris, on the 6th idem.

Mr. H. C. Hamilton, Magistrate and Collector of Pooree, to Mr. R. N. Shore, on the 11th ultimo, and resumed charge of the same on the 17th idem.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

মাস দশ দিনের ছুটী পাইয়াছেন এবং আপনার দপ্তরখানার চলিত কর্ম্মের ভার পাটনার জজ সাহেবের প্রতি অর্পণ করিবেন।

রাজশাহীর সিবিল ও সেশন জজ শ্রীযুত সি জি অডনি সাহেব গত মাসের ২৬ তারিখ অর্থাৎ যে তারিখে আপনার সিরিশ্তার চলিত কর্ম্মের ভার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন্ সেই তারিখঅবধি চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছুটী পাইয়াছেন তাহাতে গত নবেম্বর মাসের ২৮ তারিখে শ্রীযুত অডনি সাহেব যে ছুটী পান্ তাহা রহিত হইয়াছে।

বিজ্ঞাপন।

চাটিগাঁর মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত ই স্কন্স সাহেব বর্ত্তমান মাসের ৪ তারিখে শ্রীযুত এচ ডি এচ ফরগসন সাহেবের স্থানে আপনার কর্ম্ম গ্রহণ করেন্।

নীচের লিখিত কার্য্যকারকেরা নীচের নির্দ্দিষ্ট তারিখে আপনারদের দপ্তরখানার চলিত কর্ম্মের ভার অন্য সাহেবদিগকে অর্পণ করেন্।

১৫ সংখ্যক অর্থাৎ ঢাকা এলাকার কমিস্যনর শ্রীযুত ই এম গর্ডন সাহেব বর্ত্তমান মাসের ৭ তারিখে আপনার দপ্তরখানার চলিত কর্ম্মের ভার ঢাকার সিবিল ও সেশন জজ শ্রীযুত জে এফ জি কুক সাহেবের প্রতি অর্পণ করেন্।

ভাগলপুরের কালেক্টর শ্রীযুত এফ এম জেমস সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে শ্রীযুত এফ ই রিড সাহেবকে আপনার কর্ম্ম অর্পণ করেন্।

মুঙ্গেরের মাজিষ্ট্রেট শ্রীযুত ডবলিউ বানসিটার্ট সাহেব বর্ত্তমান মাসের ৪ তারিখে শ্রীযুত আর এফ হজসন সাহেবকে আপনার কর্ম্ম অর্পণ করেন্।

ময়মনসিংহের একটিং মাজিষ্ট্রেট শ্রীযুত বি এচ কুপর সাহেব বর্ত্তমান মাসের ৩ তারিখে শ্রীযুত এ লিটলডেল সাহেবকে আপনার কর্ম্ম অর্পণ করেন্।

হুগলীর সিবিল ও সেশন জজ শ্রীযুত জি সি চিপ সাহেব বর্ত্তমান মাসের ৬ তারিখে শ্রীযুত এফ জে মরিস সাহেবকে আপনার কর্ম্ম অর্পণ করেন্।

পুরীর মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত এচ সি হামিল্টন সাহেব গত মাসের ১১ তারিখে শ্রীযুত আর এন শোর সাহেবকে আপনার কর্ম্ম অর্পণ করেন্ এবং ঐ মাসের ১৭ তারিখে তাহা পুনর্গ্রহণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### OPIUM. আফীন।

ফোর্ট উলিয়ম আফিম দপ্তর সন ১৮৪৩ সাল তারিখ ৯ জানুআরি মোতাবকে সন ১২৪৯ সাল তারিখ ২৬ পৌষ।

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সাল তারিখ ৬ ফিব্রুআরি মোতাবকে বাঙ্গলা সন ১২৪৯ সাল তারিখ ২৫ মাঘ সোমবার পূর্ব্বাহ্নে দিবা এগার ঘন্টার সময় মোকাম কলিকাতার এক্সচেঞ্জ ঘরের নীচের লিখিত মেকদার সন ১৮৪১। ৪২ সালের পয়দায়শী আফিম সমুদ্রপথে রপ্তানি জন্য নীলামে পশ্চাৎ লিখিতরূপে বিক্রয় হইবেক।

বেহারের পয়দায়শী আফিম——১১০০
বানারসের পয়দায়শী আফিম—— ৭০০

জুমলা সিন্দুক ১৮০০

নীলামের শরুত।

১ দফা। পূর্ব্বোক্ত আফিম সকল সমুদ্রপথে রপ্তানির জন্য বিক্রয় করা যাইবেক এবং এইরূপ রপ্তানির মালভিন্ন অন্য কোন বাবতে সর্টিফিকেট দেওয়া যাইবেক না।

২ দফা। ফি সিন্দুক আফিম ন্যূন সংখ্যা কোং ৪০০ টাকা দরে নীলামে ধরা যাইবেক তাহার উপর যে ব্যক্তি সর্ব্বাপেক্ষা অধিক মূল্য দিতে চাহিবেক তাহাকে বিক্রয় করা যাইবেক।

৩ দফা। যদি ঐ দিবসের নীলামে সমুদয় ১৮০০ সিন্দুক আফিম বিক্রয় না হয় তবে পরমিট নেমক ও আফিম বোর্ডের সাহেবান আলিসানের এক্তিয়ার রহিল যে যে সকল লাটহায় বাকি থাকিবেক তাহা তাহার পর আগামী নীলামে বিক্রয়ার্থে অর্পণ করিবেন।

৪ দফা। ঐ আফিমের ফি লাট ৫ পাঁচ সিন্দুকে হইবেক।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ২৪ জানুআরি।]

৫ দফা। ঐ নীলামে আফিম খরিদ করণের সময় নীলাম ঘরের ভিতর ও খরিদারের নামে লাট রেজেষ্টরী হওনের পূর্ব্বে ফি লাট ১০০০ টাকার অর্থাৎ ফি সিন্দুক ২০০ টাকার হিসাবে আমানত পেশগী বাবতে দর্শনি প্রামিস্বরি নোট অর্থাৎ তমসুক লিখিয়া দিতে হইবেক আর আগামি ১০ ফিব্রুআরি শুক্রবার বেলা দুই প্রহর চারি ঘন্টার পূর্ব্বে বোর্ডের দপ্তরখানায় আসিয়া সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ এওজ দিয়া পূর্ব্বোক্ত দর্শনি প্রামিস্বরি নোট সকল খালাস করিতে হইবেক কিন্তু নিরূপিত সময় মধ্যে যদি খালাস না করে তবে যে সকল লাটহায়ের আমানত পেশগী হিসাবের টাকা, সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ দাখিল না হইবেক তাহা বোর্ডের সাহেবান যে সময় ও নিয়ম স্থির করিবেন সেই সময়ে সেই নিয়মানুসারে ছানি নীলামে বিক্রয় হইবেক তাহাতে যে নোকসান ও খরচখরচা পড়িবেক তাহা পূর্ব্বোক্তমতে যাহাদিগের আমানত পেশগী দাখিল করিতে ক্রুটি হইবেক তাহারদিগকে দিতে হইবেক ও মুনফা যদ্যপি হয় তাহা কোম্পানি বাহাদুরের সরকারে জব্দ হইবেক।

৬ দফা। ঐ নীলামের দিবস পূর্ব্বোক্ত শরতমতে যে সকল প্রামিস্বরি নোট লওয়া যাইবেক তাহা যদি আগামি পূর্ব্বোক্ত সন ১৮৪৩ সালের ১০ ফিব্রুআরি তারিখে খালাস না হয় তবে ঐ সকল নোট কোম্পানির তরফ উকীলের স্থানে দেওয়া যাইবেক তাঁহাকে যে মত উচিত বোধ হইবেক সেইমত তিনি ঐ নোটের বাবত টাকা আদায় করিবেন।

৭ দফা। যে আফিমের বাবত আমানত পেশগী টাকা ১০ ফিব্রুআরি দিবা দুই প্রহর চারি ঘন্টার পূর্ব্বে দাখিল না হইবেক তাহার হিসাবে কোন টাকা সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ পশ্চাৎ লওয়া যাইবেক না।

৮ দফা। যে সকল আফিম বিক্রয়ার্থে এক্ষণে এস্তেহার দেওয়া যাইতেছে তাহার কিম্মতের বেবাক টাকা নীলামের তারিখঅবধি এক মাহার মধ্যে দাখিল করিতে হইবেক অর্থাৎ সন ১৮৪৩ সালের ৬ মার্চ সোমবার দিবা দুই প্রহর চারি ঘন্টার পর উক্ত কিম্মতের বাবত ট্রেজরি রসিদ আর লওয়া যাইবেক না ও যে আফিমের কিম্মত পূর্ব্ব লিখিত মেয়াদের দিবস কিম্বা মেয়াদের পূর্ব্বে দাখিল হইয়া রফা না হইলে তাহার ঐ পূর্ব্বোক্ত ফি লাট ১০০০ টাকার হিসাবে অথবা ফি সিন্দুক ২০০ টাকার হিসাবে যে আমানত পেশগীর নগদ টাকা অথবা কোন রকম কোম্পানির কাগজ যাহা আমানতের হিসাবে দাখিল হইয়া থাকিবেক তাহা সরকারে জব্দ হইবেক পরে বোর্ড পরমিট নমক ও আফিমের সাহেবান আলিশান দ্বারা যে তারিখ যে প্রকার নীলাম করা উচিত বিবেচনা হইবেক সেই দিবস সেই প্রকার ঐ আফিম সরকার বাহাদুরের নিজ হিসাবে বিক্রয় হইবেক।

৯ দফা। যে সকল খরিদারান পূর্ব্বোক্তমতে বেবাক টাকা দাখিল করিয়া আফিমের সর্টিফিকটের অর্থাৎ আফিম বাহির করিবার হুকুম লইবেক তাহারদিগের এক্তিয়ার রহিল যে আপন খরিদা আফিমের প্রত্যেক সর্টিফিকেটের মধ্যে কত লাট আফিম দরজ করিতে চাহে তাহা বিশেষ করিয়া জানায় কারণ ইহা স্পষ্টরূপে জানা কর্ত্তব্য যে পূর্ব্বোক্তমতে যে সকল সর্টিফিকেট একবার লইয়া যাইবেক তাহাতেই চূড়ান্ত হইবেক এবং ঐ সর্টিফিকেটের পরিবর্ত্তে পশ্চাৎ অন্য কোন সর্টিফিকেট অথবা হুকুম যাহাতে এক২ লাট করিয়া খালাস হইতে পারে অথবা প্রথম যত লাট কিম্বা সিন্দুকের জন্য সর্টিফিকেট দেওয়া যায় তাহা ভিন্ন অন্য কোন প্রকারে কমিবেশী পরিমাণ খালাস হইতে পারে এমত সর্টিফিকেট এওজ দেওয়া যাইবেক না।

১০ দফা। এই এস্তেহারের ৫ দফার লিখিত নিয়মানুযায়ি আমানতের হিসাবে যে কোন কোম্পানির কাগজ অথবা সবট্রেজরর সাহেবের রসিদ দাখিল করিয়া লইতে হইবেক তাহা কেবল যে সকল খরিদারের নাম সেল বহীতে লেখা থাকে তাহারদিগের নিকটহইতে অথবা তাহারদিগের এজেন্ট অর্থাৎ মোক্তারের নিকটহইতে লওয়া যাইবেক এবং এইমত আমানত পেশগী দাখিলের রসিদ ঐ পূর্ব্বোক্ত খরীদারের নামে হইবেক ও আফিম মজকুর খালাস হইলে পরে পূর্ব্বোক্ত কোম্পানির কাগজ তাহারদিগকে অথবা তাহারদিগের বরাতি লোককে ফেরাইয়া দেওয়া যাইবেক।

১১ দফা। শ্রীযুক্ত সাহেবান আলিসান বোর্ডের তরফ যে সাহেব নীলামে সুপ্রেন্টেণ্ডেন্ট হইবেন তাঁহার এমত এক্তিয়ার আছে যে তিনি তাহার বিবেচনানুসারে কোন ব্যক্তির ডাক অগ্রাহ্য করেন কিন্তু যদিস্যাৎ তাহারা যত লাট খরিদ করণার্থে ডাকিবেক তাহার ফি লাট ১০০০ এক হাজার টাকার হিসাবে অর্থাৎ ফি সিন্দুক ২০০ টাকার হিসাবে বাঙ্গাল বেঙ্ক নোট কিম্বা সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ দাখিল করে তবে তাহারদিগের ডাক অগ্রাহ্য করিবেন না।

১২ দফা। নীলামী খরীদারের এমত এক্তিয়ার আছে যে প্রথম যে লাট খরিদ করিবেক সেই লাট নম্বর হইতে যত লাট সেই মোকামের মাল খরিদ করিতে চাহে তাহা তৎক্ষণাৎ প্রকাশ করিয়া কহে এবং তদনুসারে খরিদ করে এমত পহিলা লাটঅবধি ৫০ লাটের অধিক না হয় ও ঐ প্রকার খরিদা লাটহায়ের ফি লাট ১০০০ টাকা করিয়া ডিপাজিট অর্থাৎ আমানৎ পেশগী দিতে হইবেক এবং এই দরে অর্থাৎ প্রথম লাটের দরে বাকী লাটহায়ের কিম্মত ফি সিন্দুক হিসাব করিয়া দাখিল করিতে হইবেক এমতে যদিস্যাৎ এত লাট গরবিক্রী থাকে যাহাতে ঐ ৫০ লাট পূরা হইতে পারে তবে পাইবেক নতুবা পাইবেক না।

১৩ দফা। এই এস্তেহারের লিখিত আফিমের বিক্রীসম্পর্কীয় কিম্বা ঐ আফিমের হিসাব রফার বিষয়ে কোন বিবাদ অথবা গরমেল উপস্থিত হইলে তাঁহা সুবে বাঙ্গালার সুপ্রিম কোর্ট আদালতের বিচারে নিষ্পত্তি হইবেক আর খরিদারেরদিগের মধ্যে কেহ ঐ আদালতের এলাকার অধীন নহে বলিয়া কোন আপত্তি করিলে গ্রাহ্য হইবেক না।

১৪ দফা। নীচের তফসীল মাফিক কাগজাত ও যে আফিম বিক্রয় হইবেক তাহার নমুনা নীলামের দিবস দেখান যাইবেক অথবা তাহার পূর্ব্বে বোর্ড পরমিট নমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় অনুসন্ধান করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১ নং যে আফিম বিক্রয় কারণ এক্ষণে এস্তাহার হইল তাহার সর্টিফিকেট।

২ নং ঐ আফিম তজবিজের রিপোর্ট।

১৫ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে সন ১৮৪১। ৪২ সালের বেহার ও বানারসের আফিম তৈয়ারি কারণ গত সনহায়ের মত এহতিয়াত ও খবরদারী করা গিয়াছে বিশেষতঃ আফিমের লোচমুদ্ধা নির্ভাজ প্রস্তুত করিয়া পাঠাইতে এবং গুটি তৈয়ারি কারণ নিয়মিত পরিমাণ পাতি ব্যবহার করিতে এবং প্রতি গুটিতে সমান ভাগ আফিম রাখিতে সাবধান হওয়া গিয়াছে আফিম মজকুরের বেহার ও বানারসের মোকামি ওজনের হিসাব ও ঐ

[*Government Gazette*, 24th January, 1843.]

মোকামের ফি চালানহইতে ছয় সিন্দুক করিয়া কলিকাতায় যে ওজন করা যায় তাহার গড় ওজনের হিসাব বোর্ড পরমিট নমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় তজ্ব করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১৬ দফা। গত দুই সনের পয়দায়শী যে চারি সিন্দুক বেহারের ও বানারসের আফিম রাখা গিয়াছে তাহা নীলামের দিবস খরিদারান লোককে দেখান যাইবেক তদৃষ্টে বেপারিয়ান বিবেচনা করিতে পারিবেন যে কি প্রকার নির্ব্বিঘ্নাবস্থায় ঐ আফিম রহিয়াছে।

১৭ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে উপরের লিখিত মেকদার আফিম সেওয়ায় ইমসন নীচের লিখিত মেকদার বেহারের ও বানারসের আফিম কিঞ্চিৎ কমিবেশী হউক পশ্চাৎ লিখিত তারিখে অথবা তাহার কিঞ্চিৎঅগ্র পশ্চাৎ নীলামে ধরা যাইবেক।

| | | বেহারের আফিম সিন্দুক | বানারসের আফিম সিন্দুক | জুমুলা সিন্দুক |
|---|---|---|---|---|
| ১৭ | আপ্রেল অথবা কিঞ্চিৎ অগ্র বা পশ্চাৎ | ২১০০ | ১১০০ | ৩২০০ |
| ২২ | মে অথবা কিঞ্চিৎ অগ্র বা পশ্চাৎ | ১২০০ | ৮০০ | ২০০০ |
| ২৬ | জুন অথবা কিঞ্চিৎ অগ্র বা পশ্চাৎ | ১৭৯৯ | ১৩৬৯ | ৩১৬৮ |
| | | ৫০৯৯ | ৩২৬৯ | ৮৩৬৮ |

| | | |
|---|---|---|
| জানুআরি মাহার নীলামে | | ৩৫ |
| ফিব্রুআরি | ঐ | ১০ |
| আপ্রিল | ঐ | ৬৫ |
| মে | ঐ | ৪০ |
| জুন | ঐ | ১৫০ |
| জুমুলা সিন্দুক | | ৩০০ |

১৮ দফা। ইংরেজ ও ফরাসিশ উভয় ১৮১৫ সালের ৭ মার্চ তারিখের একরারনামার ৬ দফা বিমৌজিব ফরাসের হাকিমানকে ৩০০ সিন্দুক আফিম দেয় তাহা হাশিয়ার লিখিত দফানুসারে লওনার্থে তাহারা দরখাস্ত করিয়াছেন তদর্থে এস্তেহার দেওয়া যাইতেছে যে যদ্যপি নিয়মিত মেয়াদ মধ্যে অর্থাৎ নীলামের দিবসঅবধি এক মাহার মধ্যে ঐ আফিমের তাবৎ অথবা তাহার মধ্যে কথক আফিম খালাস না করেন তবে সেই আফিম কিম্বা যে পরিমাণ আফিম গরখালাসী থাকিবেক তাহা হয় কিস্মত আদায়েয় মেয়াদগতে যে নীলাম উপস্থিত হইবেক সেই নীলামে অথবা এক স্বতন্ত্র নীলামের বিক্রয় করা যাইবেক।

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নমক ও আফিম ইতি।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

## SALES OF LAND. জমীদারী নীলাম।

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

অত্র জেলার সংক্রান্ত হুদা ইকুড়ির জমীদার রাজা কৃষ্ণচন্দ্র বাহাদুর ও গোসাঞি গঙ্গারাম ও কোঙর রামচন্দ্র উক্ত মহালের বাটোওয়ারার জুজ আমীনের দরমাহার টাকা অদায় না করাতে সন ১৮১৪ সালের ১৯ আইনের ৪ দফার ৩ প্রকরণের মর্ম্মানুযায়ি ঐ টাকা আদায় করা আবশ্যক হইয়া সন ১৮৪১ সালের ১২ আইনের ৮ ধারার হুকুমানুসারে উক্ত জমীদারদিগের ঐ মহালের হিস্যা নীচের তফসীলমত সন ১৮৪৩ সালের তারিখ ১৭ ফিব্রুআরি মোতাবক সন ১২৪৯ সালের তারিখ ৭ ফাল্গুণ নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যে যদি ঐ জমীদারেরা এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের পূর্ব্বদিবস সূর্য্যাস্তপর্য্যন্ত দাখিল না করে তবে ঐ নীলামের নিরূপিত দিবসে টাকা দিলে তাহা গ্রহণ না হইয়া এই কালেক্টরীর কাছারীতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশত ২৫ টাকা হিসাবে ফিনসমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাতকারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১৩ জানুআরি মোতাবক সন ১২৪৯ সাল তারিখ ১ মাঘ।

| নম্বর লাট | নম্বর রেজেষ্টরী | নাম মহাল | নাম জমীদারান | সদর জমা মায় থানাদারী | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন জুজ আমীনের দরমাহার টাকা এই কালেক্টরির ৬ জানুআরির পরওয়ানা বিমর্জিম | কৈৎ |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১৪৩৭ | হুদা ইকুড়ি ওগয়রহ | রাজা কৃষ্ণচন্দ্র বাহাদুর ও গোসাঞী গঙ্গারাম ও কোঙর রামচন্দ্র ও রাণী জড়াও কোঙর | ১০৫৪২৮৷৷৮ | এই মহালের মধ্যে রাজা কৃষ্ণচন্দ্র বাহাদুর ও গোসাঞী গঙ্গারামের হিস্যা ।৵৯৷৷৶১৬ কাত জমা ৪২৭৪৩৸৪ আর কোঙর রামচন্দ্রের হিস্যা ৷৷২/১৬৸ কাত জমা ৫৩৪১০ ৸৶৮ পাই পৃথক্২ নীলাম হইবেক | দেনা রাজা কৃষ্ণচন্দ্র বাহাদুর ও গোসাঞী গঙ্গারামের ২৬৯১ দেনা কোঙর রামচন্দ্র ৫৮০৶ | |
| | | | | | | ৮৪৯৶ | |

*Moorshedabad Collectorate, 13th January, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

[ গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৪ জানুআরি।]




# গবর্নমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JANUARY 31, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৩১ জানুআরি।


## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 46.

*From the Officiating Deputy Secretary to the Government of Bengal in the Judicial Department, to J. Marshman, Esq. Serampore, dated Fort William, the 29th December*, 1842.

With reference to the annexed Copy of a Letter from the Officiating Secretary to the Government of India, in the Legislative Department, No. 87, dated the 18th Ultimo, I am directed by the Honourable the Deputy Governor of Bengal to request that you will make a Marginal correction in the copy of the Act referred to therein and forwarded to you, changing "Cap. 35," to "Cap. 55."

J. S. TORRENS,
*Offg: Depy. Secy. to the Govt. of Bengal.*
Fort William, 29th December, 1842.

No. 87.

*From the Officiating Secretary to the Government of India, to F. J. Halliday, Esq. Secretary to the Government of Bengal, dated Council Chamber, the 18th November*, 1842.

In the printed Copy of Act X. of 1841, an error occurs in Section 3, in reference to an Act of the British Legislature—the Act quoted is 3 and 4, Will. 4, Cap. 35, instead of Cap. 55 of the same Sessions, which was meant to be quoted, I am accordingly desired to request that, with the permission of the Honourable the Deputy Governor of Bengal, the necessary correction may be made in

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

৪৬ নম্বর।

শ্রীরামপুরের শ্রীযুত জে মার্শমন সাহেবের প্রতি জুডিসিয়ল ডিপার্টমেণ্টসম্পর্কীয় বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং ডেপুটী সেক্রেটারী ১৮৪২ সালের ৩ ডিসেম্বর তারিখে যে পত্র লিখিলেন তাহা।

লেজিসলেটিব ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারীর গত মাসের ১৮ তারিখের ৮৭ নম্বরী পত্রের নীচের লিখিত নকলের বিষয়ে বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে আদেশ করিতেছি যে তাহার মধ্যে যে আইনের বিষয় লেখা আছে এবং তোমার নিকটে পাঠান গিয়াছে তাহা সংশোধন করিয়া "৩৫ অধ্যায়" এই কথার পরিবর্ত্তে "৫৫ অধ্যায়" এই কথা আইনের এক পার্শ্বে লিখ।

জে এস টরেন্স।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং ডেপুটী সেক্রেটারী।
ফোর্ট উলিয়ম। ১৮৪২। ২৯ ডিসেম্বর।

৮৭ নম্বর।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী শ্রীযুত এফ জে হালিডে সাহেবের প্রতি কৌন্সেল চেম্বরহইতে ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী ১৮৪২ সালের ১৮ নবেম্বর তারিখে যে পত্র লিখিলেন তাহা।

১৮৪১ সালের যে ১০ দশম আইন ছাপা হইয়াছে তাহার ৩ ধারাতে ইঙ্গলণ্ড দেশের পার্লিমেণ্টের এক আইনের বিষয়ে ভুল হইয়াছে অর্থাৎ চতুর্থ উলিয়ম বাদশাহের তৃতীয় ও চতুর্থ বর্ষের "৫৫ অধ্যায়" ইহা না লিখিয়া "৩৫ অধ্যায়" লিখিত হইয়াছে। অতএব হুকুমক্রমে আদেশ করিতেছি যে বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের অনুমতিক্রমে বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের এবং তাহার অধীন কার্য্যকারকেরদের ব্যব-

the Copies furnished for the use of the Government of Bengal and its subordinate Officers.

F. J. Halliday,
*Offg. Secy. to the Govt. of India.*

Judicial Department, 29th December, 1842.

(True Copy.)

J. S. Torrens,
*Offg. Depy. Secy. to the Govt. of Bengal.*

হারের নিমিত্ত ঐ আইনের যে নকল পাঠান যায় তাহা উপযুক্তমতে সংশোধিত হয়।

এফ জে হালিডে।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

জুডিসিয়ল ডিপার্টমেন্ট। ১৮৪২। ২৯ ডিসেম্বর।

যথার্থ নকল।

জে এস টরেন্স।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের একটিং ডেপুটী সেক্রেটারী।

---

No. 4267.

*To the Several Civil Authorities in the Lower Provinces.*

1st. With reference to an instance brought to the Notice of the Court of Sudder Dewanny Adawlut for the North Western Provinces, of the annulment of a sale on account of Revenue Arrears in consequence of delay that occurred in a Judge's Office in forwarding the Notices of sale prescribed by Section 8, Act XII. 1841, as soon as received from the Collector to the lower Courts, the Court call the attention of the Civil Courts to the necessity of using despatch and avoiding all delay in the distribution, affixation and Certificate of receipt of sale Notices sent under the provisions above quoted.

2nd. Judges will be pleased to call the attention of the Subordinate Courts to this Circular.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 2d December, 1842.

৪২৬৭ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

উত্তর পশ্চিম দেশের সদর দেওয়ানী আদালতের সাহেবদিগকে জানান গিয়াছে যে এক জন জজ সাহেব ১৮৪১ সালের ১২ আইনের ৮ ধারার নির্দ্দিষ্ট নীলামের এস্তেলা কালেক্টর সাহেবের স্থানে পাইয়া তাহা অধীন আদালতে তৎক্ষণাৎ পাঠান্ নাই এবং সেই বিলম্ব প্রযুক্ত বাকী মালগুজারীর নিমিত্তে যে নীলামের হুকুম ছিল তাহা মৌকুফ হইল অতএব সদর আদালতের সাহেবেরা দেওয়ানী আদালতের সাহেবদিগকে হুকুম করিতেছেন যে উক্ত আইনের নির্দ্দিষ্ট নীলামের এস্তেলা অধীন আদালতে পাঠাওন এবং কাছারীতে লটকাওন এবং তাহা প্রাপ্তহওনের সর্টিফিকট দেওনের বিষয়ে অতিশয় তাকীদ করেন্ এবং কোন প্রকার বিলম্ব হইতে না দেন্।

২। তুমি আপন অধীন আদালতের বিচারকদিগকে এই সরকুলর অর্ডরের বিষয়ে মনোযোগ করাইবা।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪২। ২ ডিসেম্বর।

---

No. 4187.

*To the Civil Judges in the Lower Provinces.*

The Court are pleased to Circulate the subjoined amended Bengalee version of Article 4, Schedule A, Regulation X. 1829.

৪১৮৭ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা ১৮২৯ সালের ১০ আইনের A চিহ্নিত তফসীলের ৪ ধারার নীচের লিখিত শুধরা বাঙ্গলা তরজমা পাঠাইতেছেন।

১৮২৯ সালের ১০ দশম আইনের A চিহ্নেতে চিহ্নিত তফসীলের ৪ চতুর্থ ধারা।

| | | দৃষ্টিমাত্র কি দাওয়া মাত্র কি তিন মাসের অনধিক মিয়াদী হইলে | তারিখের পর তিন মাসের অধিক কিন্তু এক বৎসরের অনধিক মিয়াদী হইলে |
|---|---|---|---|
| এক কি তাহাহইতে অধিক সাক্ষির দস্তখৎযুক্ত দলীলদস্তাবেজ কি নিদর্শনপত্র কি লিপি ব্যতিরেকে যে বিল অফ এক্সচেঞ্জ অর্থাৎ হুণ্ডী কি ড্রাফট অর্থাৎ বরাৎ চিঠী কি প্রোমিসরি নোট কি হুণ্ডী কিম্বা টীপ কি বরাৎ কি টাকা দিবার অন্য হুকুম কি অঙ্গীকার পত্রের টাকা (রাজধানীর অধীন প্রদেশের মধ্যে দেয় হইলে) দৃষ্টিমাত্রে অথবা দাওয়ামাত্রে অথবা নীচের লিখিত মিয়াদের মধ্যে দিতে হইবেক তাহা এবং ঐ প্রদেশের বাহিরে যে কোন মিয়াদে বিল অফ এক্সচেঞ্জ অর্থাৎ হুণ্ডী দিতে হইবেক তাহা ২৫ টাকার অধিকের না হইলে যে ইষ্টাম্পকাগজে লেখা যাইবেক তাহার মূল্য ... | | /০ | ৶০ |
| ২৫৲ টাকার অধিক হইলে এবং | ৫০৲ টাকার অনধিক ... | ৶০ | ।০ |
| ৫০৲ ... | ১০০৲ ... | ।০ | ॥০ |
| ১০০৲ ... | ২০০৲ ... | ॥০ | ৸০ |
| ২০০৲ ... | ৪০০৲ ... | ৸০ | ১৲ |
| ৪০০৲ ... | ৮০০৲ ... | ১৲ | ১॥০ |
| ৮০০৲ ... | ১৬০০৲ ... | ১॥০ | ২৲ |
| ১৬০০৲ ... | ৩০০০৲ ... | ২৲ | ২॥০ |
| ৩০০০৲ ... | ৫০০০৲ ... | ২॥০ | ৪৲ |
| ৫০০০৲ ... | ১০০০০৲ ... | ৪৲ | ৬৲ |
| ১০০০০৲ ... | ২০০০০৲ ... | ৬৲ | ৮৲ |
| ২০০০০৲ ... | ৩০০০০৲ ... | ৮৲ | ১২৲ |
| ৩০০০০৲ ... | ৫০০০০৲ ... | ১২৲ | ১৬৲ |
| ৫০০০০৲ ... | ১০০০০০৲ ... | ১৬৲ | ২০৲ |
| ১০০০০০৲ এক লক্ষের উপর যত হউক ... | | ২০৲ | ২৫৲ |

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 9th December, 1842.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ৩১ জানুআরি।]

No. 4304.

*To the Several Civil Judges in the Lower Provinces and the Governor General's Agent in Hazareebaugh.*

The Court are pleased to intimate, with the sanction of the Government, that the Examination of Candidates for the Office of Moonsiff shall in future be held once a year, at its commencement.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 23d December, 1842.

---

No. 4374.

*To the Several Civil Judges in the Lower Provinces and the Governor General's Agent, in Hazareebaugh.*

The Court are pleased to intimate, under instructions from the Government, that the arrangements sanctioned by the Circular Order, No. 683, of the 25th February last, are superseded, and that Principal Sudder Ameens are authorised to supply themselves with Serampore or Europe paper on which to engross the decrees of their Courts which are to remain with the record.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 30th December, 1842.

## CIVIL APPOINTMENTS.

No. 529.

FORT WILLIAM,
SEPARATE DEPARTMENT.
CUSTOMS.
*The 18th January*, 1843.

Mr. A. Sconce, Collector of Customs at Chittagong, resumed charge of his Office from Mr. F. J. A. Elson, on the 4th of January.

SALT.

Mr. R. N. Shore is appointed to officiate as Salt Agent at Pooree, with reference to the leave of absence granted to Mr. H. C. Hamilton, under date the 16th instant, in the Judicial Department.

H. V. Bayley,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

---

No. 531.

FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 25th January*, 1843.

Messrs. W. Travers and T. E. Ogilvie, of the Civil Service, embarked for England, the former on board the Steam Ship "Hindostan," and the latter on board the Ship "Bucephalus," which vessels were left by the Pilots at Sea on the 17th instant.

H. V. Bayley,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette*, 31*st January*, 1843.]

৪৩০৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব এবং হাজারীবাগের শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুরের এজেন্ট সাহেব বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা গবর্ণমেণ্টের অনুমতিক্রমে জানাইতেছেন যে উত্তর কালে মুনসেফের পদাকাঙ্ক্ষি ব্যক্তিরদের ইমতিহান বৎসরের মধ্যে একবার অর্থাৎ বৎসরের আরম্ভে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪২। ২৩ ডিসেম্বর।

---

৪৩৭৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত প্রত্যেক সিবিল জজ সাহেব এবং হাজারীবাগের শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুরের এজেন্ট সাহেব বরাবরেষু।

গবর্ণমেণ্টের হুকুমক্রমে সদর আদালতের সাহেবেরা জানাইতেছেন যে গত ফেব্রুআরি মাসের ২৫ তারিখের ৬৮৩ নম্বরী সরকুলর অর্ডরের দ্বারা যে নিয়ম নির্দ্ধারিত হইয়াছিল তাহা রদ হইয়াছে এবং প্রধান সদর আমীনেরদিগকে এই ক্ষমতা দেওয়া গেল যে যে সকল ডিক্রীর নকল সিরিশ্তায় থাকিবেক তাহা লিখিবার নিমিত্ত তাঁহারা হয় শ্রীরামপুরের অথবা ইউরোপের প্রস্তুত করা কাগজ আনাইবেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪২। ৩০ ডিসেম্বর।

John C. Marshman, *Bengalee Translator.*

## রাজকর্ম্মে নিয়োগ।

৫২৯ নম্বর।

ফোর্ট উলিয়ম।
স্বতন্ত্র ডিপার্টমেণ্ট।
হাসিল।
১৮৪৩ সাল ১৮ জানুআরি।

চট্টগ্রামের হাসিলের কালেক্টর শ্রীযুত এ স্কন্স সাহেব জানুআরি মাসের ৪ তারিখে শ্রীযুত এফ জে এ এল্সন সাহেবের স্থানহইতে আপনার দপ্তরখানার চলিত কর্ম্মের ভার পুনর্গ্রহণ করিয়াছেন।

নিমক।

বর্ত্তমান মাসের ১৬ তারিখে শ্রীযুত এচ সি হামিল্টন সাহেবকে জুডিসিয়ল ডিপার্টমেণ্টহইতে ছুটী দেওয়া গিয়াছে অতএব শ্রীযুত আর এন শোর সাহেব পুরীতে নিমকের এজেন্টী কর্ম্ম নির্ব্বাহ করিতে নিযুক্ত হইয়াছেন।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটারী।

---

৫৩১ নম্বর।

ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ২৫ জানুআরি।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত ডবলিউ ট্রেবর্স সাহেব "হিন্দুস্থান" নামক বাষ্পীয় জাহাজে এবং শ্রীযুত টি ই ওগলবি সাহেব "বিউসিফালস" নামক জাহাজের দ্বারা ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন ঐ দুই জাহাজ আড়কাটিরা বর্ত্তমান মাসের ১৭ তারিখে সমুদ্রপথে ছাড়িয়া আইসে।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটারী।

No. 10.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
EDUCATION.
*The 18th January*, 1843.

Nuwab Syud Wahed Hossain Khan is appointed a Member of the Nizamut College Committee at Moorshedabad.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of India.*

---

No 242.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 23d January*, 1843.

Mr. T. B. C. Bayley has been permitted to resign the East India Company's Civil Service, from the date of the Pilot quitting the Ship "Plantagenet" at Sea.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of India.*

---

No. 532.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 25th January*, 1843.

Messrs. S. Wauchope and G. G. Balfour, of the Civil Service, are reported qualified for the Public Service by proficiency in two of the Native Languages.

Mr. James Combe, appointed by the Honourable the Court of Directors a Member of the Civil Service, on the Bengal Establishment, reported his arrival at the Presidency on the 19th instant.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

---

No. 123.
ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.
JUDICIAL AND REVENUE DEPARTMENT.
LEAVE OF ABSENCE.
*The 9th January*, 1843.

Mr. R. Torrens, Civil and Sessions Judge of the 24-Pergunnahs, for two years, to proceed to the Cape of Good Hope under Medical Certificate.

APPOINTMENTS.

Mr. H. V. Hathorn to officiate, until further orders, as Civil and Session Judge of the 24-Pergunnahs, vice Mr. Torrens.

*The 16th January*, 1843.

Mr. T. Sandys to officiate as Civil and Sessions Judge of Purneah.

Mr. W. P. Goad to officiate as Collector of Shahabad.

Moulvie Hussein Bux, Sudder Ameen of Beerbhoom, to officiate as Principal Sudder Ameen of West Burdwan during the absence of Baboo Doorganarain Roy.

Moulvie Mahomed Sooem, 1st grade Moonsiff of Soory, to Officiate as Sudder Ameen of Beerbhoom, vice Moulvie Hussein Bux.

১০ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
বিদ্যাধ্যাপন।
১৮৪৩ সাল ১৮ জানুআরি।

শ্রীযুত নওয়াব সায়েদ ওয়াহেদ হুসেন খাঁ মুরশিদাবাদে নিজামৎ কালেজের কমিটির এক জন মেম্বর হইবেন।

এচ বি বেলি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটারী।

---

২৪২ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ২৩ আনুআরি।

"প্লনটাজিনেট" নামক জাহাজ যে তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আসিবেক সেই তারিখঅবধি শ্রীযুত টি বি সি বেলি সাহেব ভারতবর্ষের সিবিলসম্পর্কীয় কর্ম্মে ইশ্‌তাফা দিতে অনুমতি পাইয়াছেন।

এচ বি বেলি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটারী।

---

৫৩২ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ২৫ জানুআরি।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত এস ওয়াকোপ সাহেব এবং শ্রীযুত জি জি বালফোর সাহেব এদেশীয় দুই ভাষায় সুশিক্ষিত হওয়াতে সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে।

শ্রীযুত জেম্‌স কোম সাহেব শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেকটর্স সাহেবেরদের দ্বারা কোম্পানি বাহাদুরের বাঙ্গলা দেশে সিবিলসম্পর্কীয় কর্ম্মে নিযুক্তহওয়াতে বর্ত্তমান মাসের ১৯ তারিখে রাজধানীতে আপনার পঁহুছনের রিপোর্ট করিয়াছেন।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটারী।

---

১২৩ নম্বর।
বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।
জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেণ্ট।
ছুটী।
১৮৪৩ সাল ৯ জানুআরি।

চব্বিশপরগনার সিবিল ও সেশন জজ শ্রীযুত আর টরেন্স সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে কেপে গমনার্থে দুই বৎসরের ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

শ্রীযুত আর টরেন্স সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত এচ বি হেথর্ণ সাহেব অন্য হুকুম না হওনপর্য্যন্ত চব্বিশপরগনার সিবিল ও সেশন জজী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

১৮৪৩ সাল ১৬ জানুআরি।

শ্রীযুত টি সাণ্ডিস সাহেব পূরণিয়ার সিবিল ও সেশন জজী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত ডবলিউ পি গোড সাহেব শাহাবাদের কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত বাবু দুর্গানারায়ণ রায়ের অনুপস্থানপর্য্যন্ত বীরভূমের সদর আমীন শ্রীযুত মৌলবী হুসেন বক্স পশ্চিম বর্দ্ধমানের প্রধান সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত মৌলবী হুসেন বক্সের স্থানে সুরীর প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত মৌলবী মহম্মদ সুয়েম বীরভূমের সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ৩১ জানুআরি।]

## LEAVES OF ABSENCE.

Mr. W. Bell, Magistrate of Dinagepore, for one month, under Medical Certificate, in extension of the leave granted to him on the 27th October last.

Dr. E. Foaker, Civil Assistant Surgeon of Tipperah, for one month, on account of ill health; the leave to take effect from the date on which he may be relieved of the Medical duties of the Station.

Baboo Lokenath Bose, Sudder Ameen of the 24-Pergunnahs, for fifteen days, from the 30th ultimo, under Medical Certificate.

Baboo Doorganarain Roy, Principal Sudder Ameen of West Burdwan, for three months, under Medical Certificate.

*The 20th January*, 1843.

Mr. R. B. Garrett, Collector of Rajeshye, for fifteen days, in extension of the leave granted to him on the 14th November last.

*The 23d January*, 1843.

Mr. J. B. Lawrell, Collector of the 24-Pergunnahs, for one month, preparatory to his proceeding to Europe. The leave to commence from the date on which he may be relieved by Mr. J. H. Crawford, who will conduct the duties of that Collectorate until the arrival of the Honourable R. Forbes appointed to officiate as Collector of the 24-Pergunnahs.

Mr. E. M. Gordon, Commissioner of the 15th or Dacca Division, for eight days, in extension of the leave granted to him on the 29th ultimo, to enable him to rejoin his Station.

Mr. A. Ogilvie, Collector of Nuddea, for ten days, on private affairs, commencing from the date on which he made over charge of the current duties of his office to Uncovenanted Deputy Collector Madhubchunder Mullick.

Mr. J. M. Hay, Assistant to the Magistrate and the Collector of Bhaugulpore, for eighteen months under Medical Certificate, to proceed to the Straits, for the recovery of his health.

Baboo Shamloll Roy, Officiating Sudder Ameen of Purneah, during the Mohurrum vacation.

## APPOINTMENTS.

Mr. T. Bruce to officiate as Magistrate and Collector of Pooree, (Southern Division Cuttack) vice Mr. H. C. Hamilton.

Mr. F. Skipwith to officiate as Civil and Sessions Judge of Tipperah.

## NOTIFICATIONS.

Mr. R. Torrens made over charge of the office of Civil and Sessions Judge of the 24-Pergunnahs to Mr. H. V. Hathorn on the 14th instant.

Mr. H. F. James made over charge of the Magistracy of Bhaugulpore to Mr. E. Lautour on the 11th instant.

Mr. D. Pringle made over charge of the office of Civil and Sessions Judge of Bhaugulpore to Mr. E. V. Irwin on the 14th idem.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette*, 31st *January*, 1843.]

## ছুটী।

দিনাজপুরের মাজিষ্ট্রেট শ্রীযুত ডবলিউ বেল সাহেব, গত অকটোবর মাসের ২৭ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

ত্রিপুরার সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত ডাক্তর ই ফোকর সাহেব পীড়াপ্রযুক্ত এক মাসের ছুটী পাইয়াছেন। অন্য সাহেব যে তারিখে তাঁহার কর্ম্ম গ্রহণ করেন্ সেই তারিখঅবধি ঐ ছুটীর আরম্ভ হইবেক।

চব্বিশপরগনার সদর আমীন শ্রীযুত বাবু লোকনাথ বসু চিকিৎসকের সর্টিফিকটক্রমে গত মাসের ৩০ তারিখঅবধি পনর দিনের ছুটী পাইয়াছেন।

পশ্চিম বর্দ্ধমানের প্রধান সদর আমীন শ্রীযুত বাবু দুর্গানারায়ণ রায় চিকিৎসকের সর্টিফিকটক্রমে তিন মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ২০ জানুআরি।

রাজশাহীর কালেক্টর শ্রীযুত আর বি গারেট সাহেব গত নবেম্বর মাসের ১৪ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত পনর দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ২৩ জানুআরি।

চব্বিশপরগনার কালেক্টর শ্রীযুত জে বি লরেল সাহেব ইউরোপে গমনের পূর্ব্বে এক মাসের ছুটী পাইয়াছেন। শ্রীযুত জে এচ ক্রাফর্ড সাহেব যে তারিখে ঐ কর্ম্ম গ্রহণ করেন্ সেই তারিখঅবধি তাঁহার ঐ ছুটীর আরম্ভ হইবেক। শ্রীযুত অনরবিল আর ফর্বস সাহেব চব্বিশপরগনার কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিতে নিযুক্ত হইয়াছেন অতএব তাঁহার না পঁহুছনপর্য্যন্ত শ্রীযুত ক্রাফর্ড সাহেব ঐ কর্ম্ম নির্ব্বাহ করিতে থাকিবেন।

১৫ সংখ্যক অর্থাৎ ঢাকা এলাকার কমিস্যনর শ্রীযুত ই এম গর্ডন সাহেব গত মাসের ২৯ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত আপনার কর্ম্মস্থানে পঁহুছনের নিমিত্ত আট দিনের ছুটী পাইয়াছেন।

নদীয়ার কালেক্টর শ্রীযুত এ ওগলবি সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে দশ দিনের ছুটী পাইয়াছেন এবং যে তারিখে আপনার চলিত কর্ম্মের ভার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত মাধবচন্দ্র মল্লিকের প্রতি সমর্পণ করেন্ সেই তারিখঅবধি তাঁহার ঐ ছুটীর আরম্ভ হইবেক।

ভাগলপুরের মাজিষ্ট্রেট ও কালেক্টরের আসিষ্টাণ্ট শ্রীযুত জে এম হে সাহেব আপনার স্বাস্থ্যার্থে মলাকার মোহনায় গমনকরণার্থ চিকিৎসকের সর্টিফিকটক্রমে আঠার মাসের ছুটী পাইয়াছেন।

পূরণিয়ার একটিং সদর আমীন শ্রীযুত বাবু শ্যামলাল রায় মহরমের বন্দে ছুটী পাইয়াছেন।

## নিয়োগ।

শ্রীযুত এচ সি হামিল্টন সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত টি ব্রুস সাহেব পুরী অর্থাৎ কটকের দক্ষিণ ভাগের মাজিষ্ট্রেটী ও কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত এফ স্কিপউইথ সাহেব ত্রিপুরার সিবিল ও সেশন জজী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

## বিজ্ঞাপন।

শ্রীযুত আর টরেন্স সাহেব বর্ত্তমান মাসের ১৪ তারিখে চব্বিশপরগনার সিবিল ও সেশন জজী কর্ম্মের ভার শ্রীযুত এচ বি হেথর্ণ সাহেবের প্রতি অর্পণ করেন্।

শ্রীযুত এচ এফ জেম্স সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে ভাগলপুরের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত ই লাটূর সাহেবের প্রতি অর্পণ করেন্।

শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেব বর্ত্তমান মাসের ১৪ তারিখে ভাগলপুরের সিবিল ও সেশন জজী কর্ম্মের ভার শ্রীযুত ই বি অরুইন সাহেবের প্রতি অর্পণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### OPIUM. আফীন।

এস্তাহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং বাগুণ্ডীর গোলায় নমুনা দৃষ্টে খাতিরজমা মত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক্ সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| জেলা ২৪ পরগনা | বাগুণ্ডী | ১২৪৮ সাল | ৫০০০০/ মোন্ | কোং ৪৩০ টাকা |

এচ টরেন্স। সেক্রেটারী।

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২৭ জানুআরি সন ১৮৪৩ সাল।

### SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

অত্র জেলার সংক্রান্ত চৌকী লালবাগের মুনসেফের বিচার্য্য ডিক্রীর টাকা সরফন্নেসা বেগম ডিক্রীদারের পাওনা রামমণি দাস্যা দেনদারের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউ কমিস্যনর বাহাদুরের সন ১৮৪২ ইঙ্গরেজীর ১৬ ডিসেম্বর তারিখের চিঠী ও শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ সাহেবের ঐ মাসের ৩ তারিখের রুবকারীর আজ্ঞানুযায়ি দেনদারের সম্পত্তি সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনানুযায়ি নীচের তপসীলমত সন ১৮৪৩ সালের ১৭ ফেব্রুআরি মোং সন ১২৪৯ সালের ৭ ফাল্গুণ রোজ শুক্রবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তাহারের লিখিত সমুদায় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১৩ জানুআরি মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ১ মাঘ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা সালিয়ানা | তাইন রকম যাহা নীলাম হইবেক | তায়দাদ ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১১৫ | মৌজে রামমণি দাস্যা শ্রীখণ্ড | | ২১৫।১ | সমুদায় মহাল | ইঙ্গরেজী চিঠী অনুযায়ি ৩৩॥১১ সুদ বিমঃজিমঁ হিসাব ইস্তক ২৬ নবেম্বর সন ১৮৪২ লাং ১৬ ফেব্রুআরি সন ১৮৪৩ সাল ২৮৶১১ কাত ৮১<br>———<br>৩৪।/০ | | ৩৮৮৩ |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নবেম্বরের সরক্যুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 13th January, 1843.* A. S. Annand, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জিলা মুরশিদাবাদ এই যে।

জিলা নদীয়ার সংক্রান্ত থানা দেওয়ানগঞ্জের অন্তঃপাতি সুন্দলপুর নিবাসি গৌরগোবিন্দ সরকার এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরাইলেক যে ডিহি গাঙ্গড়া যাহার সদর জমা সং ২৪৫৫৮৶৫॥ টাকা ও হুদা শৈদপুর যাহার সদর জমা ১১৮২।১০। টাকা ও পরগনে নসীপুর যাহার সদর জমা ৪২৪৮১৩৮ টাকা ও কিসমত বাগপাড়া যাহার সদর জমা ২৪২॥১৬ টাকা ও কিং বংশবাটী যাহার সদর জমা ৩৭১৶১৫ টাকা ও কিং গৌরীপুর যাহার সদর জমা ১১৬॥৶৭ টাকা ও কিং বজ্রাইবাটী যাহার সদর জমা ৭৪॥৶১৮ টাকা ও কিসমত বংশবাটী যাহার সদর জমা মবল-

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৩১ জানুআরি।]

কে ২১ টাকা ও কিং পাঁচনপাড়া যাহার সদর জমা ১৮৪৸৲৸ টাকা ও কিং গোবর্দ্ধনবাটী যাহার সদর জমা ৯৻৭ টাকা ও এজমালি মহাল কিং সেলানপুর যাহার সদর জমা ৪০৬৻২৪ টাকা ও কিং হিলোড়া যাহার সদর জমা ২৬২৸৵৫। টাকা এই কালেকটরীর সেরেস্তায় লেখা যাব মজহরের নাবালগী প্রযুক্ত উক্ত সাকিনের ফকিরচন্দ্র সরকার ৺ বৃন্দাবনবেহারি ঠাকুরদিগের সেবার কারণ দখীলকার সুরত আপন নাম জারী করিয়া দখীলকার আছে এইক্ষণে মজহর সাবালগ হইয়া প্রার্থনীয় যে উক্ত ফকিরচন্দ্র সরকারের নাম পরিবর্ত্তে উক্ত মহাল সকলে এবং যাহা ৺ ঠাকুরদিগের নাম সম্বলিত সরকার মজকুর আপন নিজ নামে লেখাইয়াছে ঐ সকল মহালে মজহরের নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর উল্লিখিত মহালসকলের অন্য যে কেহ দারিদার থাকে ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাতকারণ এস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১৯ জানুআরি মোতাবেক সন ১২৪৯ সাল তাং ৭ মাঘ।

*Moorshedabad Collectorate, 19th January, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী ডেপুটী কালেক্‌টরী এলাকা জিলা বর্দ্ধমান বৈঠক শ্রীযুত রসিককৃষ্ণ মল্লিক ডেপুটী কালেক্‌টর।

বাদী। শ্রীযুত সরকার বাহাদুর।

প্রতিবাদী। বর্দ্ধমানাদি পরগনার জমীদার
শ্রীযুত মহারাজাধিরাজ মহাতাবচন্দ্র বাহাদুর।

অত্র মোকদ্দমার বাজেয়াপ্তী তরফ তাজপুর সংক্রান্ত অষ্টাদশ গ্রাম অংশ পরিমাণে আলাহিদা ইজারা বন্দোবস্তের বিষয়।

জিলা যশোহরআদি হাল মোকাম আলীপুর অষ্টাদশ বিভাগের শ্রীলশ্রীযুক্ত রেবিনিউ কমিস্যনর সাহেবের চলিত বর্ষের গত ৪ নবেম্বর তারিখের ৩৭২ নম্বরের ইঙ্গরাজী চিঠীর আদেশানুসারে তরফ মজকুরা ৩ তিন কি ৪ চারি অথবা ৫ পাঁচ অংশ করিয়া ৫ বা ৭ কিম্বা ১০ দশ বৎসরের জন্যে ইজারা বন্দোবস্ত আমলে আনা উচিত বিধায় অদ্যকার রুবকারির হেতুবাদে এই ইস্তাহারনামা ১৫ রোজ নিয়মে সাধারণ ব্যক্তিদিগের গোচরার্থ প্রচার করিয়া জানান যায় যে যে কোন ব্যক্তি মহল মজকুরা সমুদয় অথবা কিয়দংশ ইজারা বন্দোবস্ত করিয়া লওনের প্রার্থনা রাখে তাহার কর্ত্তব্য যে উক্ত মেয়াদ মধ্যে স্বয়ং অথবা মোক্তারের দ্বারা এই কাছারীতে উপস্থিত আসিয়া মায় জামিন ইজারার দরখাস্ত দাখিল করে ইতি সন ১৮৪২ সাল তারিখ ৩১ ডিসেম্বর মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ১৭ পৌষ।

তফসীল।

| মৌজার নাম | তাইএনে জমা প্রধান লাখরাজদারের দখল বাবত | তাইএনে জমা সিকিমী লাখরাজদারের দখল বাবত | একুন জমা। |
|---|---|---|---|
| মৌজে বেণিপুর | ৫৫৪৸৴৪ | ৩৪৩॥৵৯ | ৮৯৮॥৵১ |
| কলাছড়া | ২৯২॥৵৮ | ৪০৵১১ | ৩৩২৸/৭ |
| বনমালিপুর | ২২২৮/১১ | ৮৭৯৵৮ | ৩১০৭।৭ |
| তাজপুর | ১৫০৫৲৭ | ১০৯৬॥৵২ | ২৬০১॥৵৯ |
| হরিরামবাটী | ৪৮১৵ | ৩১১৵৯ | ৭৯২।৯ |
| সাধুপুর | ৬৬৮॥১১ | ৭৩৭৷৴ | ১৪০৫৸৴১১ |
| জোৎসুন্দর | ১৪২৷৴৪ | ৬৬৷৵১০ | ২০৮৸৵২ |
| বৃন্দাবনপুর | ১৯৮০॥৴৪ | ২৭২১॥৵১১ | ৪৭০২৷৵৩ |
| বানীবন | ৩১০৪৷৴৮ | ৬১২॥/৭ | ৩৭১৭/৩ |
| জোয়ার গড়্যা | ২৩৫৬॥৵১ | ৫৮৭৵৬ | ২৯৪৩৸৭ |
| আদড়া | ৯৭৬৷/৬ | ৪৯০॥/৫ | ১৪৬৬৸৵১১ |
| গোদাঁড়িয়া | ১৪৩৮৷৴৭ | ১৯৫৵ | ১৬৩৩॥/৭ |
| রামপুর | ২৪১২৸/৯ | ৬৫৪৷১০ | ৩০৬৭৵৭ |
| পারগুন্তে | ১৪৫৫৷/৪ | ৪৭৭৸/১ | ১৯৩৩৵৫ |
| আমতা | ১৩৪৩৸৴৮ | ৭৫৫॥৵৫ | ২০৯৯॥৵১ |
| তেহট্ট | ১২৪৮৸৴৬ | ১০৪২॥৭ | ২২৯১॥১ |
| পাঁচলা | ২৩৫৬॥০ | ১৮১৫৸৴০ | ৪১৭২৷৴০ |
| বিকিহাকোলা | ২০১৩৸৵ | ৮৬১৷/২ | ২৮৭৫৴২ |
| | ২৬৫৬১/২ | ১৩৬৮৯৷৵৭ | ৪০২৫০৷৴৯ |

*Burdwan Collectorate, 31st December, 1842.* R. K. MULLICK, *Depy. Collector.*

---

NOTICE.

Required a Treasurer for the Mymensing Collectorate, unexceptionable security to the extent of Co's. Rs. 38,351; Salary 50 Co's. Rs. per mensem.

R. M. SKINNER, *Collector.*

Mymensing, Collector's Office,
The 31st December, 1842.

ইশ্‌তিহার।

ময়মনসিংহের কালেক্‌টরীতে এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে ঐ কর্ম্ম যে কেহ লইতে চাহেন তাঁহার ৩৮,৩৫১৲ টাকার মাতবর জামিন দিতে হইবেক। মাসিক বেতন ৫০ টাকা।

আর এম স্কিনর। কালেক্‌টর।

জিলা ময়মনসিংহের কালেক্‌টরের কাছারী।
১৮৪২ সাল ৩১ ডিসেম্বর।

[*Government Gazette, 31st January,* 1843.]

### NOTICE.

Notice is hereby given that the Presidency Committee for the Examination of Candidates for the Office of Moonsiff will reassemble at the Town Hall on Wednesday, the 1st February next, at 9 A. M. when all persons whose certificates have been approved by the Sudder Dewanny Adawlut, and submitted to the Committee, are required to attend.

H. V. Hathorn,
*Member of the Presidency Committee.*

Town Hall, 12th January, 1843.

### বিজ্ঞাপন।

সম্বাদ দেওয়া যাইতেছে যে মুনসেফের পদাকাঙ্ক্ষি ব্যক্তিরদের ইমতিহান লইবার রাজধানীর কমিটি আগামি ১ ফেব্রুআরি বুধবার পূর্ব্বাহ্ন ৯ নয় ঘণ্টার সময়ে কলিকাতার টৌন হালে পুনর্ব্বার একত্র হইবেন এবং যে সকল ব্যক্তিরদের সর্টিফিকট সদর দেওয়ানী আদালতের দ্বারা মঞ্জুর হইয়াছে এবং কমিটির নিকটে দাখিল হইয়াছে তাঁহারদের প্রতি সেই স্থানে সেই সময়ে হাজির হইবার হুকুম হইল।

এচ বি হেথর্ণ।
কলিকাতা রাজধানীর কমিটির মেম্বর।

টৌন হাল। ১৮৪৩। ১২ জানুআরি।

---

### NOTICE.

Notice is hereby given, that on the 16th Instant, the Officiating Commissioner of the 14th or Moorshedabad Division will proceed to Rungpoor, via Rajshahee and Bograh on his annual tour of inspection.

F. Gouldsbury,
*Offg. Commissioner.*

Commissioner's Office, 14th Division,
Moorshedabad, 13th January, 1843.

### বিজ্ঞাপন।

সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান মাসের ১৬ তারিখে ১৪ সংখ্যক অর্থাৎ মুরশিদাবাদের এলাকার একটিং কমিস্যনর সাহেব আপনার বার্ষিক পরিভ্রমণ করত রাজশাহী ও বোগরা দিয়া রঙ্গপুরে যাইবেন।

এফ গুল্‌সবরি।
একটিং কমিস্যনর।

১৪ সংখ্যক অর্থাৎ মুরশিদাবাদের কমিস্যনর
সাহেবের দপ্তরখানা। ১৮৪৩। ১৩ জানুআরি।

---

### SHERIFF'S SALES.

### সরিফের নীলাম।

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে এলিজাবেথ সিংক্লের ও উলিয়ম জেম্‌স সিংক্লের ও মেরি এন মার্গারেট সিংক্লেরের নামে বেন্দিসিয়োটৈন এক্সপোনাস নামক যে এক পরওয়ানা সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি ফেব্রুআরি মাসের ২ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ কলিকাতা নগরের কলিকাতা ডিহির বহুবাজারের শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।৫ । পাঁচ কাটা চারি ছটাক তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত এলিজাবেথ সিংক্লের ও উলিয়ম জেম্‌স সিংক্লের ও মেরি এন মার্গারেট সিংক্লেরের যে স্বত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষত উত্তর দিগে মেরি হাবলির বাটী ও ভূমি দক্ষিণ দিগে রঘু পাণ্ডার বাটী ও ভূমি এবং এক গলি এবং পূর্ব্ব দিগে আনা ডিরোজারিয়োর বাটী ও ভূমি ও পশ্চিম দিগে রামকৃষ্ণ সেনের বাটী ও ভূমি। তদ্ভিন্ন উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /২॥৶ দুই কাটা দশ ছটাক এবং তাহার উপর যে সকল ঘর আছে তাহারো নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে শ্রীযুত পিং জি সিংক্লের সাহেবের বাটী ও ভূমি দক্ষিণ দিগে কোম্পানির রাস্তা পশ্চিম দিগে কোম্পানির গলি এবং পূর্ব্ব দিগে গঙ্গাহরি নানকের বাটী ও ভূমি।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উমাচরণ বাঁড়ুয্যা ও বকুলমণি ও ক্ষেত্রমণির নামে ১৮৪০ সালের ২৩ আইনানুসারে চব্বিশপরনার দেওয়ানী আদালতের মোহরাঙ্কিত যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি ফেব্রুআরি মাসের ২ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকট নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ কলিকাতা নগরের চড়কডাঙ্গার শামিল ও তন্মধ্যস্থিত এক নম্বরী যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসতবাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড বন্দ ভূমি কমবেশ ২॥০ দুই বিঘা দশ কাটা তাহার একাদশ অংশে ও ঐ অংশের মধ্যে ও ঐ অংশের উপর উক্ত বকুলমণির ও ক্ষেত্রমণির যে স্বত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে গলি দক্ষিণ দিগে কাশীনাথ বাবুর বাজার। উত্তর দিগে নারায়ণ বসাকের বাটী ও ভূমি পূর্ব্ব দিগে গঙ্গামণি দাসীর এক খণ্ড ভূমি।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে এই নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

### COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

*In the Matter of* JAMES COLQUHOUN, JAMES CHURCH, *and* HUGH COLQUHOUN, *Insolvents.*

Notice is hereby given, that Saturday, the 4th

### কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

যোত্রহীন জেমস কোহুন সাহেব ও জেমস চর্চ সাহেব ও হিউ কোহুন সাহেবের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত বিষয়ের

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ৩১ জানুআরি।]





# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

## CALCUTTA, TUESDAY, FEBRUARY 21, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২১ ফেব্রুআরি।



### CIRCULAR ORDERS OF THE SUPERINTENDENT OF POLICE.

No. 4 of 1843.

*From the Superintendent of Police, Lower Provinces, to the Magistrates, and Joint Magistrates, Lower Provinces.*

*On the River, 31st January,* 1843.

1. By direction of the Honourable the Deputy Governor of Bengal, I have to acquaint you that the Circular Order of the Court of Nizamut Adawlut, No. 87 of the 22d July, 1831, was merely intended to prohibit the introduction of the Sudder Chowkeydarree system into other than Sudder towns, and has properly no reference to the common village watch which has always existed in the Country.

2. You will consider this Construction explanatory of that part of my Circular Letter, No. 8, of the 23d April, 1841, regarding the interference of the Police to procure the payment of Wages said to be due to the village Chowkeydars and not apply the order of 1831 to the village watch, but proceed in all things relating to that watch as was the custom before the receipt of that Circular.

W. DAMPIER,
*Supt. of Police, L. P.*

Office of Supt. of Police, L. P.

### পোলীসের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের সরক্যুলর অর্ডর।

১৮৪৩ সাল ৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত মাজিষ্ট্রেট ও জাইণ্ট মাজিষ্ট্রেট সাহেবেরদের প্রতি বাঙ্গলাপ্রভৃতি দেশের পোলীসের শ্রীযুত সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের পত্র।

নদীর উপর ১৮৪৩ সাল ২১ জানুআরি।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে তোমাকে জানাইতেছি যে সদর নিজামৎ আদালতের ১৮৩১ সালের ২২ জুলাই তারিখের ৮৭ নম্বরী সরক্যুলর অর্ডরের এইমাত্র অভিপ্রায় ছিল যে সদর চৌকীদারীর যে নিয়ম আছে তাহা সদর মোকামভিন্ন অন্য স্থানে চলন না হয় এবং গ্রামের চৌকীদারীর যে নিয়ম মফঃসলে নিত্য চলিতেছে তাহার সঙ্গে ঐ সরক্যুলর অর্ডর কিছু সম্পর্ক রাখে না।

২। গ্রামের চৌকীদারেরদের যে মাহিয়ানা পাওনা আছে কথিত হয় তাহা আদায় করণের নিমিত্তে পোলীসের হস্তক্ষেপ করণ বিষয় আমার ১৮৪১ সালের ২৩ আপ্রিল তারিখের ৮ নম্বরী সরক্যুলর চিঠীর যে ভাগে লেখা আছে তাহা উক্ত আইনের অর্থের দ্বারা স্পষ্ট করা গিয়াছে বোধ করিবা এবং ১৮৩১ সালের হুকুম গ্রামের চৌকীদারীর প্রতি না খাটাইয়া ১৮৪১ সালের ঐ সরক্যুলর চিঠী পাইবার পূর্ব্বে গ্রামের চৌকীদারীর বিষয়ে যে নিয়মমতে কার্য্য হইত সেই নিয়মমতে কার্য্য করিতে থাকিবা।

ডবলিউ ডাম্পিয়র। পোলীসের সুপরিণ্টেণ্ডেণ্ট।

পোলীসের সুপরিণ্টেণ্ডেণ্টের দপ্তরখানা।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

### NOTICE.

UNDER Instructions from the Honourable the Deputy Governor, the following is substituted for Rule 4 of Regulations relating to Emigrants to Mauritius, published in the *Calcutta Gazette* of Saturday, the 24th December, 1842.

Each Emigrant embarking for the Mauritius will be permitted to take his Wife and Children with

### বিজ্ঞাপন।

শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুমক্রমে ১৮৪২ সালের ২৪ ডিসেম্বর তারিখের কলিকাতা গেজেটে প্রকাশিত মরিচ উপদ্বীপে গমনকারিরদের নিয়মের ৪ বিধানের পরিবর্ত্তে নীচের লিখিত বিধান করা গেল।

যে কোন ব্যক্তি মরিচ উপদ্বীপে গমন করে সেই ব্যক্তি আপনার স্ত্রীকে এবং তাহার যত জন বালক বালিকা

him, whatever may be the number of the latter. Two Children under ten years of age counting as one Emigrant in the number the Vessel is licensed to take.

T. E. ROGERS,
*Emigration Agent.*

*Fort William, Emigrant Agency Office,*
*31st January, 1843.*

থাকে তাহারদের সকলকে সঙ্গে করিয়া লইতে পারে এবং জাহাজে পরওয়ানাঅনুসারে যত ব্যক্তি যাইতে পারে তাহার সংখ্যার মধ্যে দশ বৎসরের কম বয়স্ক দুই বালক এক জন পুরুষের ন্যায় গণ্য হইবেক ইতি।

টি.ই রজর্স।
বিদেশগমনকারিরদের এজেন্ট।

ফোর্ট উলিয়ম। বিদেশগমনকারিরদের এজেন্টীর দফ্তরখানা। ১৮৪৩। ৩১ জানুআরি।

## NOTIFICATION.

### APPOINTMENT BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 10TH FEBRUARY, 1843.

Moulovie Keeamuddeen, to be Officiating Moonsiff of Bhutteearee, Zillah Chittagong.

J. HAWKINS, *Register.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগং

১৮৪৩ সাল ১০ ফেব্রুআরি।

শ্রীযুত মৌলবী কিয়ামুদ্দীন জিলা চটিগাঁর ভটিয়ারীর একটিং মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## CIVIL APPOINTMENTS.

No. 246.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 15th February, 1843.*

The Honourable A. Amos having reported his departure to England on the 5th Instant, in the Ship "Earl of Hardwicke," by which the seat of the Fourth Ordinary Member of the Council of India has become vacant, The Honourable the President of the Council of India in Council, with the concurrence of the Right Honourable the Governor General, has this day appointed Charles Hay Cameron, Esq. to be Fourth Ordinary Member of the Council of India until the pleasure of the Honourable Court of Directors shall be made known, and the said Charles Hay Cameron, Esq., has accordingly taken the Oaths and his Seat in the said Council under the usual salute from the Ramparts of Fort William.

By order of the Honourable the President of the Council of India in Council,

G. A. BUSHBY,
*Secy. to the Govt. of India.*

No. 540.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 15th February, 1843.*

Messrs. H. F. James and G. T. Shakespear, of the Civil Service, have reported their departure to Europe on board the Steam Ship "India," which Vessel was left by the Pilot at Sea on the 11th February, 1843.

ECCLESIASTICAL DEPARTMENT.

The Reverend J. C. Proby, a Chaplain on the Bengal Establishment, has reported his departure to Europe on board the Steam Ship "India," which Vessel was left by the Pilot at Sea on the 11th February, 1843.

H. V. BAYLEY,
*Depy. Secy. to Govt. of Bengal.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ২১ ফেব্রুআরি।]

## রাজকর্ম্মে নিয়োগ।

২৪৬ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৩৩ সাল ১৫ ফেব্রুআরি।

শ্রীযুত আনরবল এ এমস সাহেব "আরল অফ হার্ডুইক" নামক জাহাজের দ্বারা বর্ত্তমান মাসের ৫ তারিখে ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন এমত রিপোর্ট করিয়াছেন। ইহার দ্বারা ভারতবর্ষের কৌন্সেলের সাধারণ চতুর্থ মেম্বরী পদ শূন্য হইয়াছে অতএব ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত প্রসীডেণ্ট সাহেব বাহাদুর শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের সম্মতি জ্ঞাত না হওয়াপর্য্যন্ত অদ্য শ্রীযুত চার্লস হে কামিরন সাহেবকে ভারতবর্ষের কৌন্সেলের সাধারণ চতুর্থ মেম্বরী পদে নিযুক্ত করিয়াছেন অতএব উক্ত শ্রীযুত চার্লস হে কামিরন সাহেব শপথপূর্ব্বক উক্ত কৌন্সেলে উপবিষ্ট হইলেন এবং তৎসময়ে ফোর্ট উলিয়মের কিল্লাহইতে রীতিমত তোপধ্বনি হইল।

ভারতবর্ষের হজুর কৌন্সেলের শ্রীযুত প্রসীডেণ্ট সাহেব বাহাদুরের হজুর কৌন্সেলের হুকুমক্রমে।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

৫৪০ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ১৫ ফেব্রুআরি।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত এফ এচ জেম্স সাহেব এবং শ্রীযুত জি টি সেক্সপিয়র সাহেব "ইণ্ডিয়া" নামক বাষ্পীয় জাহাজের দ্বারা ইউরোপে গমন করিয়াছেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১১ তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আইসে।

এক্লিসিয়াষ্টিকেল ডিপার্টমেণ্ট।

বাঙ্গলা দেশের ধর্ম্মোপদেশক শ্রীযুত জে সি প্রোবি সাহেব "ইণ্ডিয়া" নামক বাষ্পীয় জাহাজের দ্বারা ইউরোপে গমন করিয়াছেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১১ তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আইসে।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটারী।

No. 541.

FORT WILLIAM,

GENERAL DEPARTMENT.

*The 15th February*, 1843.

Messrs. Alan Swinton and John Corry Moore, appointed by the Honourable the Court of Directors, Members of the Civil Service on the Bengal Establishment, reported their arrival at the Presidency, the former on the 6th and the latter on the 7th February 1843.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

---

No. 232.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT.

LEAVE OF ABSENCE.

*The 10th February*, 1843.

Mr. E. T. Trevor exercising powers of Joint Magistrate and Deputy Collector in Southern Division of Cuttack, for one month, from the 15th instant, on private affairs.

APPOINTMENT.

*The 14th February*, 1843.

Mr. D. Pringle to be Collector of Tirhoot, from the 5th instant, the date of Mr. J. E. Wilkinson's departure for Europe.

LEAVE OF ABSENCE.

*15th February*, 1843.

Mr. C. W. Fuller, Civil Assistant Surgeon of Nuddea, for three days, in extension of the leave granted to him on the 30th ultimo.

APPOINTMENTS.

*The 16th February*, 1843.

The Honourable R. Forbes to be Collector of the 24 Pergunnahs, from the 11th instant, vice Mr. J. G. B. Lawrell.

Mr. G. C. Cheap to be Civil and Sessions Judge of Rajeshye, from the 11th idem, vice Mr. C. G. Udny.

Mr. E. Lautour to be Magistrate of Bhaugulpore, from the 11th idem; and Mr. F. E. Read to be Collector of ditto from ditto, vice Mr. H. F. James.

Mr. R. P. Harrison to be Magistrate of Midnapore, from ditto, vice Mr. G. T. Shakespear.

Mr. G. Loch to be Joint Magistrate and Deputy Collector of West Burdwan, from ditto, vice Mr. R. P. Harrison.

Mr. Loch will continue to officiate as Magistrate of Nuddea, until further orders.

Mr. A. Littledale to be Magistrate of Mymensing, from ditto, vice Mr. G. Loch.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette, 21st February*, 1843.]

৫৪১ নম্বর।

ফোর্ট উলিয়ম।

জেনরল ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ১৫ ফেব্রুআরি।

শ্রীযুত আলেন সুইন্টন সাহেব এবং শ্রীযুত জান্ করি মোর সাহেব শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের দ্বারা কোম্পানি বাহাদুরের সিবিলসম্পর্কীয় কর্ম্মে নিযুক্ত হওয়াতে পূর্ব্বোক্ত সাহেব বর্ত্তমান মাসের ৬ তারিখে এবং শেষোক্ত সাহেব ৭ তারিখে রাজধানীতে আপনার পঁহুছনের রিপোর্ট করিয়াছেন।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

---

২৩২ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।

ছুটী।

১৮৪৩ সাল ১৪ ফেব্রুআরি।

কটকের দক্ষিণ অঞ্চলের জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর সাহেবের কর্ম্মনির্ব্বাহক শ্রীযুত ই টি ট্রিবর সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে বর্ত্তমান মাসের ১৫ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

১৮৪৩ সাল ১৪ ফেব্রুআরি।

শ্রীযুত জে ই উইলকিনসন সাহেব বর্ত্তমান মাসের ৫ তারিখে ইউরোপে গমন করাতে শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেব ঐ তারিখঅবধি ত্রিহুতের কালেক্টর হইবেন।

ছুটী।

১৮৪৩ সাল ১৫ ফেব্রুআরি।

নদীয়ার সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত সি ডবলিউ ফুলর সাহেব গত মাসের ৩০ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত তিন দিনের ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

১৮৪৩ সাল ১৬ ফেব্রুআরি।

শ্রীযুত জে জি বি লরল সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত অনরবিল আর ফর্বস সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি চব্বিশপরগনার কালেক্টর হইবেন।

শ্রীযুত সি জি অডনি সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত জি সি চিপ সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি রাজশাহীর সিবিল ও সেশন জজ হইবেন্।

শ্রীযুত এচ এফ জেম্‌স সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত ই লাটূর সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি ভাগলপুরের মাজিষ্ট্রেট হইবেন এবং শ্রীযুত এফ ই রিড সাহেব ঐ তারিখঅবধি ঐ স্থানের কালেক্টর হইবেন।

শ্রীযুত জি টি সেক্সপিয়র সাহেবের পরিবর্ত্তে ঐ তারিখঅবধি শ্রীযুত আর পি হারিসন সাহেব মেদিনীপুরের মাজিষ্ট্রেট হইবেন।

শ্রীযুত আর পি হারিসন সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত জি লক সাহেব ঐ তারিখঅবধি পশ্চিম বর্দ্ধমানের জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন।

অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত লক সাহেব নদীয়ার মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিতে থাকিবেন।

শ্রীযুত জি লক সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত এ লিটল্‌ডেল্ সাহেব ঐ তারিখঅবধি ময়মনসিংহের মাজিষ্ট্রেট হইবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত মওয়াজি নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং নারায়ণপুরের গোলার নমুনাদৃষ্টে খাতিরজমা মত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর |
|---|---|---|---|---|
| তমলুক | নারায়ণপুর | ১২৪৮ সাল | মোন ২০০০০০/ | কোং ৪২০৲ টাকা |

এচ টরেন্স। সেক্রেটারী।

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১১ ফিব্রুআরি সন ১৮৪৩ সাল।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং সদর ঘাটের গোলার নমুনাদৃষ্টে খাতিরজমা মত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| জেলা চট্টগ্রাম আরাকিন পাঙ্গা | সদর ঘাট | ১৮৪২। ৪৩ | ৬০০০০/ মোন | কোং ৪১২৲ টাকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম। তাং ১৩ ফিব্রুআরি সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং উত্তর কালীনগরের সরকারি গোলার নমুনাদৃষ্টে খাতিরজমা মত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| হিজলী | উত্তর কালীনগর | ১২৪৭ সাল | ৭০০০০/ মোন | কোং ৪১৪৲ টকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ৩১ জানুআরি সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

ইস্তাহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সালের তারিখ ১৬ ফেব্রুআরি রোজ বৃহস্পতিবার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজি পাঙ্গা নেমক যাহা মোং তমলুক নারায়ণপুরে সরকারী গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত সিল মোহর বন্দ করা এই দপ্তরখানায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মুল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে তমলুকের নিমকের বাবদ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারি অথবা তাহার মোখ্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরূপিত সময়ে দরখাস্তকারি অথবা তাহার মোখ্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ২১ ফেব্রুআরি।]

থাকিলে দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তদ্ব্যতীত কোন দরখাস্ত মাতবর জ্ঞান করা যাইবেক না ঐ ১০০ টাকা যে ব্যক্তির দরখাস্ত মঞ্জুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মঞ্জুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং নারায়ণপুরের গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতিরজমা মতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মোয়াজিয়ে নেমক |
|---|---|---|---|
| তমলুক | নারায়ণপুর | ১২৪৭ সাল | মোন ১৪০০০/ |

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১১ ফেব্রুআরি।

এচ টরেন্স। সেক্রেটারী।

## SALES OF LAND. জমীদারী নীলাম।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

কাজি করিমুল্লা এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে শাএফুল্লার ও সাদতুল্লার আয়মার কিং তালিবপুর আর আলি মুরাদের ঐ তাহুদ ও সুকরুল্লার আয়মার কিং শাহাপুর সরকারের বাকী আদায় কারণ নীলাম হইয়া ফাজীল টাকা তহবিলে মজুদ আছে মতে প্রার্থনা রাখে যে শাএফুল্লা দীগরের তাহুদের টাকার মধ্যে ১২৪I৶ টাকার ও আলি মুরাদের তাহুদের ৩২II৶ টাকা ও সুকরুল্লার তাহুদের ৪১৬৶৩ পাই একুনে তিন তাহুদের ১৯৯৷৩ পাই উহাকে দেওয়ান যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর অন্য কেহ উক্ত টাকার দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হজুরে হাজীর হইয়া আপন২ দরখাস্ত মায় সাবুদ গুজরায় নতুবা মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ তারিখ ৩ ফেব্রুআরি মোং সন ১২৪৯ সাল তারিখ ২২ মাঘ।

*Moorshedabad Collectorate, 3d February, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

কিসমত পরগনে গোপীনাথপুরের মাজুল জমীদার যাদবলাল ঘোষ এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরাইলেক যে উক্ত পরগনা যাহার সদর জমা কোম্পানি ৭৩৫৪৬/১০ পাই হরিচাঁদ সিংহ ও বলরাম সিংহ ওগয়রহ নামে তালুক লেখা যাইত মহাল মজকুর সরকারের রাজস্ব আদায় কারণ নীলাম হওয়াতে সরকারের বাকী কর্ত্তন বাদে মং ৮৭৭৮২৶/২ টাকা সরকারের তহবিলে মৌজুদ আছে উক্ত পরনার সরিক জমিদার উক্ত সিংহ ওগয়রহের তরফ আচার্য্য সিংহ বাটী ও তরফ রূল গ্রামের ৪ রকম ৶১৯II-১০ ক্রান্তির কাত সদর তাহুদ কোম্পানি মং২০৯I/২৻৪ ক্রান্তি মজহর খোশ কবলায় খরিদ করিয়া সরকারের মালগুজারি আদায়পূর্ব্বক দখিলকার ছিল উক্ত তাহুতের বাবত হারহারি কসট সুরত উক্ত পণ ফাজিলের টাকার অন্দরে মবলকে ২৪৯৮৶/৪ উহার হক পাওনা অতএব মবলগ মজকুর মজহরকে দেওয়া যায় মতে ইস্তাহার দেওয়া যাইছে যে সেওয়ায় মজহর উক্ত পণ ফাজিলের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাতকারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ২ ফেব্রুআরি মোতাবেক সন ১২৪৯ সাল তাং ২১ মাঘ।

*Moorshedabad Collectorate, 2d February, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে হরগোবিন্দ সরকার কীং তাতারপুরের ফাজিল টাকা যাহা সরকারের পাওনা বাদে তহবিলে মজুদ আছে পাইবার বাসনায় দরখাস্ত করিয়াছে মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর অন্য কেহ উক্ত টাকার দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া আপন২ দরখাস্ত মায় সাবুদ গুজরায় নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩। তারিখ ১ ফেব্রুআরি মং সন ১২৪৯ সাল তারিখ ২০ মাঘ।

*Moorshedabad Collectorate, 1st February, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাদ এই যে

কিসমত পরগনে গোপীনাথপুরের মাজুল জমীদার কালীপ্রসাদ ঘোষ আপন মোখ্তার ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায়ের দ্বারা এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরাইলেক যে উক্ত পরগনা সরকারের বাকীর কারণ নীলাম হইয়া পণ বাহার বৈবাক তঙ্কা হজুরে দাখিল হইয়াছে সরকারের রাজস্ব বাকী বাদে মং ৮৭৭৮২৶/২ পাই সরকারের তহবিলে মৌজুদ আছে উক্ত পরনার জমিদার রামসুন্দর সিংহের রকম ৶১৮/৫ ক্রান্তির মধ্যে পরগনা মজকুরের সামিল তরফ কান্দা ওরায় বাটীর /০ এক আনা রকমের কাত কোম্পানি ৩৩I/৪ পাই টাকার তাহুদ খোষ কবলায় মজহর খরিদ করিয়া সরকারের মালগুজারি আদায়পূর্ব্বক মফঃসলে দখিলকার ছিল উক্ত তাহুতের হারহারী কসট সুরত পণ ফাজিলের মবলগ মজকুর মধ্যে কোম্পানি মবলকে ৩৯৭II/৪ পাই মজহরের হক পাওনা মতে প্রার্থনা রাখে যে মব-

লগ মজকুর মজহরকে দেওয়া যায় অতএব ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর মজহরের প্রাপ্য উক্ত পণ ফাজিলের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া সাবুদ সমেত দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ২ ফেব্রুআরি মোতাবক সন ১২৪৯ সাল তাং ২১ মাঘ।

*Moorshedabad Collectorate, 2d February,* 1843. A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইশতেহারনামা কাছারী সুপরিন্টেণ্ডেণ্টী মহালাত খাস ও বাজেয়াপ্তি জিলা মুরশিদাবাদাদি।

৯৪ নম্বর। শ্রীযুত সরকার বাঁহাদুর বাদী। শিবচন্দ্র শর্ম্মা তস্য উত্তরাধিকারি রামমোহন শর্ম্মা সাকিন বড় নগর ও হড়হড়ি বয়াড় পরগনে বনহাট চাকলে কানফলা। প্রতিবাদী।

বন্দোবস্তের বিষয়।

এই যে চাকলে কানফলা অন্তর্গত বনহাট পরগনা সংক্রান্ত হড়হড়ি বয়াড়ের নিষ্কর ভূমি সরকারে বাজেয়াপ্ত হইয়া অত্রাজালয়াধান ডেপুটী কালেক্টর শ্রীযুত এডওয়ার্ড স্মার্ট সাহেবের দ্বারা মোওয়াজি ৯৮৮০ কাটা পয়মাস হওত কোং মং ১১৭৸৶৯ পাই টাকা রাজস্ব নিরূপিত ও নির্দ্ধার্য্য হইয়া পূর্ব্ব ভূম্যধিকারির নামে রীতিমত বন্দোবস্ত করিয়া লওনের আদেশে বারম্বার সংবাদনামা ও ঘোষণাপত্র প্রকাশ ও প্রচার করা যায় কিন্তু তাহাতে এপর্য্যন্ত কোন ব্যক্তি শিবচন্দ্র শর্ম্মার অথবা তস্য উত্তরাধিকারি রামমোহন শর্ম্মার উত্তরাধিকারিস্বরূপে উপস্থিত হইয়া চিরস্থায়ি বন্দোবস্ত করিয়া লইলেক না একারণ সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাত কারণ ঘোষণাপত্র প্রচার করা যাইতেছে উচিত যে যে কেহ প্রাগুক্ত প্রতিবাদির স্বত্বাধিকারী থাকে এই ঘোষণাপত্র প্রচারের দিবসহইতে নিয়ম ১ এক মাস মধ্যে এই কাছারীতে উপস্থিত হইয়া রীত্যনুসারে চিরস্থায়ি বন্দোবস্ত করিয়া লয় অথবা বন্দোবস্ত করিয়া লইতে অস্বীকার থাকিলে তাহার বিবরণ দর্শায় নচেৎ নিয়ম গতে প্রতিবাদির উত্তরাধিকারি না থাকনের জ্ঞানে ঐ ভূমি সন ১৮১৯ সালের ১০ আইনের মর্ম্ম ও আদেশানুসারে সরকারে খাস করা যাইবেক পশ্চাৎ কোন ব্যক্তির কোন অর্থে আপত্তি শ্রবণ হইবেক না। ইতি সন ১৮৪৩ সাল ১ ফিব্রুআরি সন ১২৪৯ সাল ২০ মাঘ বুধবার।

সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের দফ্তরখানা জিলা বীরভূম। এফ এল বফর্ট। সুপরিন্টেণ্ডেণ্ট।
মোকাম সিউড়ি সন ১৮৪৩ সাল ১ ফিব্রুআরি। মহালাত খাস ও বাজেয়াপ্তী।

---

## INSOLVENT COURT. দেউলিয়াদের আদালত।

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

ইস্তাহার যে

ফ্রেনসিস ওয়ারমেন

পূর্ব্বে শহর কলিকাতার ওয়াটরলু ইষ্ট্রীটে এফ ওয়ার্মেন এণ্ড কোম্পানি দ্বারা রুটীর ও মেঠাইএর কর্ম্ম করিতেন তাহার পর ডারজিলিং মিসিউএর্স ডিঃ উইলসন এণ্ড কোম্পানি উক্ত ডারজিলিং এবং কলিকাতা পোঁচ ঘর ওয়ালর সাহায্যকারক এবং কলিকাতার কুকরো ত্যাগি মিসিউএর্স জে ইস্পেন্স এণ্ড কোম্পানি উক্ত কলিকাতার পোঁচঘর ওয়ালর সাহায্যকারক এবং এক্ষণে কলিকাতার জেলখানাতে কএদ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ চতুর্থ জর্জ নামক রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষে সকল অক্ষম দেনদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধার জন্য প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শনিবার ১ আপ্রেল ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে। ঐ ফ্রেনসিস ওয়ারমেনের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাহার দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দফ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

মারসাল এণ্ড ওয়ালর। অক্ষম ঋণির উকীল।
ফেয়ার্লি প্লেস। ৩১ জানুআরি ১৮৪৩।

---

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

এতদ্দ্বারা খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমঅনুসারে

চার্লস রাইট

যিনি পূর্ব্বে কানপুরে ফাস্ট রেজিমেন্টের লেপ্টেনেণ্ট তিনি এক্ষণে শহর কলিকাতানিবাসি তিনি ৪ ফেব্রুআরি তারিখে ঐ উক্ত আদালতে দরখাস্ত করেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য এই যে তাঁহার মাহিয়ানা ঐ উক্ত দিবসপর্য্যন্ত যাহা বাকী আছে তাহা জান ওয়ালিস আলেকজান্দর ইসকোয়ার তাহার আসৈনিকে দিয়া তিনি চির কালের জন্য তাবৎ দেনাহইতে পরিত্রাণ হইবেন যে সকল মহাজনেরদিগের নাম তাহার সিজিউলে লেখা আছে যদ্যপি কেহ আপত্তি করিতে বাঞ্ছা করহ তবে ঐ উক্ত আদালতে আগামি ১ বৈশাখ শনিবার দিবসে হাজির হইবা।

ডৌনিং এবং ওএন।
ইনশালবেন্টের উকীল।

---

## MISCELLANEOUS ADVERTISEMENTS. সাধারণ ব্যক্তির ইশ্তিহার।

বিজ্ঞাপন।

কলিকাতা শহরের পাতরিয়াঘাটা নিবাসি মৃত বিনোদমোহন বসাকের উইল ও দানপত্রের প্রোবেট বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর সুপ্রিম কোর্টের এক্লিসি আষ্টিকেল ডিপার্টমেন্টে অদ্য ঐ দানপত্রের লিখিত অসিকে অর্থাৎ উক্ত কলিকাতার পাতরিয়াঘাটার শ্রীযুত প্রসন্নকুমার ঠাকুর জমীদারকে দেওয়া গিয়াছে। উক্ত মৃত ব্যক্তির উপর যাঁহারদের কোন দাওয়া আছে তাঁহারা ঐ অসিকে ঐ দাওয়া জানাইবেন এবং যাঁহারদের স্থানে উক্ত মৃত ব্যক্তির কিছু পাঁওনা আছে তাঁহারা আপনারদের দেনা অবিলম্বে উক্ত অসির নিকটে দাখিল করিবেন।

ডবলিউ এন হেজর। প্রক্টর।
কলিকাতা। ১৮৪৩ সাল ৯ ফেব্রুআরি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ২১ ফেব্রুআরি।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান ক্লাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, FEBRUARY 28, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২৮ ফেব্রুআরি।


## ACTS.

FORT WILLIAM,
LEGISLATIVE DEPARTMENT,
THE 1ST FEBRUARY, 1843.

The following Act is passed by the Honourable the President of the Council of India in Council, on the 1st of February 1843, with the assent of the Right Honourable the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

ACT, No. II. OF 1843.

*An Act to regulate the Sittings of the Courts of Sudder Dewanny Adawlut.*

I. It is hereby enacted, in modification of Section 16, Regulation XXV. 1814, that when a single Judge of the Sudder Dewanny Adawlut, trying a case in Appeal, regular or special, from any Subordinate Court, shall be of opinion that the decision appealed from ought to be reversed or altered, he shall always call in two other Judges of the Court to sit with him, and that the Appeal shall be then heard by the three Judges sitting together, and be decided by them without any additional voices. In such cases the decree or final order shall be signed by the three Judges, if they agree together; but, if one of them dissent from the view taken by the majority by the two Judges who agree together, and the signature of the third Judge shall not be considered requisite, but his opinion shall be recited in the decree or final order.

II. Provided, that the above rule shall not be applicable to summary appeals, or to appeals in miscellaneous cases, nor shall it be held to interfere with the powers of a single Judge of the Sudder

## আইন।

ফোর্ট উলিয়ম।
লেজিসলেটিব ডিপার্টমেণ্ট।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১ ফেব্রুআরি।

ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত প্রসীডেণ্ট সাহেব বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ১ ফেব্রুআরি তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন। শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে লেখা গেল।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২ আইন।

সদর দেওয়ানী আদালতের বৈঠকের সুনিয়ম করণের নিমিত্ত আইন।

১ ধারা। ১৮১৪ সালের ২৫ আইনের ১৬ ধারা মতান্তর হইয়া ইহাতে হুকুম হইল যে কোন অধস্থ আদালতের নিষ্পত্তির উপর জাবেতামত আপীলের অথবা খাস আপীলের যদি সদর দেওয়ানী আদালতের এক জন জজ সাহেব বিচার করিয়া বোধ করেন যে ঐ আপীলহওয়া নিষ্পত্তি অন্যথা কি মতান্তর করা উচিত তবে তিনি সর্ব্বদাই ঐ আদালতের অন্য দুই জন জজ সাহেবকে আপনার সঙ্গে বৈঠক করিতে আহ্বান করিবেন এবং ঐ তিন জন জজ সাহেব এক সঙ্গে বৈঠক করিয়া ঐ আপীল শুনিবেন এবং অধিক কোন জজের মত না লইয়া তাঁহারা তাহা নিষ্পত্তি করিবেন। এইমত গতিকে যদি তিন জন জজ সাহেবের এক মত হয় তবে তাঁহারা তিন জনই ডিক্রী অথবা চূড়ান্ত হুকুমনামায় দস্তখৎ করিবেন কিন্তু যদি এক জন জজের মত অন্য দুই জনের সঙ্গে ঐক্য না হয় তবে যে দুই জন জজ ঐক্য হন তাঁহারা ঐ ডিক্রীতে দস্তখৎ করিবেন এবং অন্য জজ সাহেবের দস্তখৎকরা আবশ্যক বোধ হইবেক না কিন্তু ডিক্রী অথবা চূড়ান্ত হুকুমের মধ্যে তাঁহার মত লিখিতে হইবেক ইতি।

২ ধারা। কিন্তু উক্ত নিয়ম সরাসরী আপীলে অথবা মুৎফরককা মোকদ্দমার আপীলে খাটিবেক না এবং ১৮৩১ সালের ৯ আইনের ২ ধারার ২ প্রকরণে সদর দেওয়ানী

Dewanny Adawlut, under Clause 2, Section 2, Regulation IX. 1831.

F. J. HALLIDAY,
*Offg. Secy. to the Govt. of India.*

---

FORT WILLIAM,
LEGISLATIVE DEPARTMENT,
THE 1ST FEBRUARY, 1843.

The following Act is passed by the Honourable the President of the Council of India in Council, on the 1st of February 1843, with the assent of the Right Honourable the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

ACT, No. III. OF 1843.

*An Act for amending the Rules of Special Appeals.*

I. It is hereby enacted, that from and after the 1st day of May next, a Special Appeal shall lie to the Courts of Sudder Dewanny Adawlut at Calcutta and Allahabad respectively, to the Court of Sudder Adawlut at Madras, and to the Court of Sudder Dewanny Adawlut at Bombay, from all decisions passed on regular Appeals in the Civil Courts subordinate to them respectively, which shall appear to be inconsistent with some law, or usage having the force of law, or some practice of the Courts, or shall involve some question of law, usage, or practice, upon which there may be reasonable doubts.

II. And it is hereby enacted, that applications for Special Appeals shall not be admitted unless they are presented to the proper Court as aforesaid within the period limited for the presentation of regular Appeals.

III. And it is hereby enacted, that every application for a Special Appeal shall be accompanied by copies of the several decrees previously passed on the case.

IV. And it is hereby enacted, that every application for a Special Appeal duly presented to the proper Court as aforesaid shall be heard by a single Judge of the Court in the presence of the Special Appellant, or his Vakeel, or Agent, and it shall be competent to the Judge at his discretion, to call for and peruse any document forming a part of the record of the cause, and to summon the opposite party to answer the application.

V. And it is hereby enacted, that if it shall appear to the Judge that a Special Appeal is admissible under this Act he shall pass an order accordingly, and shall at the same time reduce the point or points to be determined to writing in English in the form of a Certificate which shall be translated into the vernacular language in use in the Court and the Special Appeal shall then be brought on the file of the Court to be heard and determined in due course. Provided that it shall not be necessary to call for or refer to any part of the proceedings the reading of which is not required for deciding the point or points of law stated in the Certificate.

[গবর্ণমেন্ট গেজেট । ১৮৪৩ । ২৮ ফেব্রুআরি ।]

আদালতের এক জন জজ সাহেবকে যে ক্ষমতা দেওয়া গিয়াছিল ইহার দ্বারা তাহার কিছু অন্যথা হইবেক না ইতি ।

এফ জে হালিডে ।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী ।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

ফোর্ট উলিয়ম ।
লেজিসলেটিব ডিপার্টমেন্ট ।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১ ফেব্রুআরি ।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত প্রসীডেন্ট সাহেব বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ১ ফেব্রুআরি তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন । শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে লেখা গেল ।

হুকুম হইল যে এই আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয় ।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ৩ আইন ।

খাস আপীলের বিধি সংশোধনের আইন ।

১ ধারা । ইহাতে হুকুম হইল যে আগামি মে মাসের ১ তারিখঅবধি এবং তাহার পর কলিকাতার এবং আলাহাবাদের সদর দেওয়ানী আদালত ও মান্দ্রাজের সদর আদালত এবং বোম্বাইয়ের সদর দেওয়ানী আদালতের অধীন দেওয়ানী আদালতসকলে জারেতামত আপীলের যে সকল নিষ্পত্তি কোন আইনের বিরুদ্ধ অথবা আইনের তুল্য প্রবল কোন ব্যবহারের বিরুদ্ধ কিম্বা আদালতের কোন দস্তুরের বিপরীত দৃষ্ট হয় অথবা আইনের বা দস্তুরের কিম্বা ব্যবহারের যে কোন নিয়মে উপযুক্ত সন্দেহ হইতে পারে এইমত কোন নিয়মঘটিত হয় সেই আপীলের নিষ্পত্তির উপর খাস আপীল ঐ২ সদর আদালতে হইতে পারে ইতি ।

২ ধারা । এবং ইহাতে হুকুম হইল যে জারেতামত আপীলের দরখাস্ত দাখিল করণের যে মিয়াদ নির্দ্দিষ্ট আছে সেই মিয়াদের মধ্যে খাস আপীলের দরখাস্ত উপরের উক্তমতে নির্দ্ধারিত আদালতে দাখিল না হইলে তাহা গ্রাহ্য হইবেক না ইতি ।

৩ ধারা । আরো ইহাতে হুকুম হইল যে যে মোকদ্দমার সম্পর্কে খাস আপীল হয় তাহাতে পূর্ব্বে যে সকল ডিক্রী হইয়াছিল তাহার নকল খাস আপীলের দরখাস্তের সঙ্গে দাখিল করিতে হইবেক ইতি ।

৪ ধারা । এবং ইহাতে হুকুম হইল যে খাস আপীলের প্রত্যেক দরখাস্ত উপরের উক্তমতে নির্দ্ধারিত আদালতে রীত্যনুসারে দাখিল হইলে তাহা খাসআপেলাণ্ট কি তাহার উকীল বা মোখ্তারকারের সম্মুখে সদর আদালতের এক জন জজ সাহেব শুনিবেন এবং ঐ জজ সাহেব আপনার বিবেচনামতে ঐ মোকদ্দমার মিসিলের সম্পর্কীয় কোন দলীলদস্তাবেজ তলব করিয়া পাঠ করিতে পারেন এবং ঐ দরখাস্তের জওয়াব দেওনের নিমিত্ত পক্ষান্তর ব্যক্তিকে তলব করিতে পারেন ইতি ।

৫ ধারা । আরো ইহাতে হুকুম হইল যে ঐ জজ সাহেবের যদি এই মত বোধ হয় যে এই আইনমতে খাস আপীল গ্রাহ্য হইতে পারে তবে তিনি তদনুসারে হুকুম দিবেন এবং সেই সময়ে আপীলের যে মূল বিষয় বা বিষয়সকলের বিচার করিতে হইবেক তাহা সর্টিফিকটের ন্যায় ইঙ্গরেজী ভাষায় লিখিবেন পরে ঐ আদালতে যে দেশীয় ভাষা চলিত আছে তাহাতে তাহা তরজমা করা যাইবেক এবং তাহার পর ঐ খাস আপীল দাঁড়ামতে শুননি ও নিষ্পত্তি হইবার নিমিত্ত আদালতের নথীর শামিল করা যাইবেক । কিন্তু জানা কর্ত্তব্য যে সর্টিফিকটের মধ্যে লেখা আইনের মূল বিষয় বা বিষয়সকলের নিষ্পত্তি করণার্থ মোকদ্দমার রোয়দাদের যে অংশের আবশ্যকতা নাই সেই অংশ তলব করিয়া তাহাতে দৃষ্টি করণের প্রয়োজন নাই ইতি ।

VI. And it is hereby enacted, that if it shall appear to the Judge that a Special Appeal is not admissible under this Act he shall reject the petition, and his order so rejecting a petition for a Special Appeal shall be final.

VII. And it is hereby enacted, that in every case of Special Appeal admitted as aforesaid the Court of Sudder Dewanny Adawlut shall determine the point or points, certified as above enacted, and no other point or part of the case whatever.

VIII. Provided that when the special ground of Appeal may have been incorrectly or incompletely certified, it shall be competent to the Court to amend the Certificate. Provided that such amendment shall relate only to the point or points originally stated in the Certificate, and it shall not be lawful for the Court to receive or add any new point or points.

IX. And it is hereby declared, that the existing Laws and Regulations of the Presidencies of Bengal, Madras and Bombay relating to Special Appeals, shall continue in force so far as they are not inconsistent with the provisions of this Act.

X. And it is hereby enacted, that nothing contained in this Act shall affect the hearing of second or Special Appeals which shall have been admitted and be pending in Appeal before the said 1st day of May next, and that all such second or Special Appeals shall be heard and decided in the same manner as if this Act had not passed.

F. J. HALLIDAY,
*Offg. Secy. to the Govt. of India.*

৬ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে ঐ জজ সাহেবের যদি বোধ হয় যে এই আইনমতে খাস আপীল গ্রাহ্য হইতে পারে না তবে তিনি দরখাস্ত নামঞ্জুর করিবেন এবং খাস আপীলের দরখাস্ত নামঞ্জুর করণের বিষয়ে তাঁহার হুকুম চূড়ান্ত হইবেক ইতি।

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উপরের উক্ত মতে কোন খাস আপীল গ্রাহ্য হইলে উপরের উক্ত ধারামতে যে মুল বিষয় বা বিষয়সকল সর্টিফিকটে লেখা যায় সদর দেওয়ানী আদালত কেবল তাহার বিচার করিবেন এবং ঐ মোকদ্দমার অন্য কোন বিষয় বা অংশের বিচার করিবেন না ইতি।

৮ ধারা। কিন্তু আপীলের বিশেষ কারণ যদি অশুদ্ধ বা অসম্পূর্ণরূপে সর্টিফিকটের মধ্যে লেখা গিয়া থাকে তবে ঐ সদর আদালত ঐ সর্টিফিকট শুদ্ধ করিতে পারেন। কিন্তু সর্টিফিকটের মধ্যে যে মূল বিষয় বা বিষয়সকল আদৌ লেখা গিয়াছিল কেবল তাহাই এরূপে শুধরাণ যাইতে পারে এবং কোন নূতন বিষয় বা বিষয়সকল লইতে কিম্বা ঐ সর্টিফিকটের মধ্যে তাহা লিখিতে ঐ আদালতের ক্ষমতা নাই ইতি।

৯ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে খাস আপীলের বিষয়ে বাঙ্গালা এবং মান্দ্রাজ ও বোম্বাইয়ের রাজধানীর যে সকল আইন ও বিধি আছে তাহা যেপর্য্যন্ত এই আইনের বিধির বিরুদ্ধ না হয় সেইপর্য্যন্ত প্রবল থাকিবেক ইতি।

১০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে আগামি মে মাসের ১ তারিখের পূর্ব্বে যে দ্বিতীয় অর্থাৎ খাস আপীল মঞ্জুর হইয়া মুলতবী থাকে এই আইনের কোন হুকুমের দ্বারা তাহা শুননির ব্যতিক্রম হইবেক না এবং এই আইন জারী না হইলে ঐ দ্বিতীয় অর্থাৎ খাস আপীলের যে রূপে শুননি ও নিষ্পত্তি হইত সেইরূপে শুননি ও নিষ্পত্তি হইবেক ইতি।

এফ জে হালিডে।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

### No. 1.

*To the Judges in the Lower Provinces.*

1. It being deemed desirable, with a view to prevent inconvenience, to define and limit the course of proceeding to be followed by heads of Offices, on requisitions being made to them for the deduction of the salaries of their Subordinates in satisfaction of Decrees of Court, the Courts of Sudder Dewanny and Nizamut Adawlut at Calcutta and Allahabad call the attention of the authorities under them to the following rule.

2. In cases of the nature described, Officers should abstain from passing any orders, or making any requisitions, except regarding Monies which may be in any office actually due to a defendant, unless both parties appear and agree to a compromise and assignment; in which case, the duty of the Judge or Officer sending the requisition will be confined to making known to the head of the Office, to which defendant may belong, that such an arrangement has been made at the same time striking the case off his file, and leaving the completion of the arrangement to the parties concerned.

W. KIRKPATRICK, *Deputy Register.*
Fort William, 20th January, 1843.

[*Government Gazette, 28th February,* 1843.]

## সদর দেওয়ানী আদালতের সরক্যুলর অর্ডর।

### ১ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত জজ সাহেব বরাবরেষু।

১। সিরিশ্তার প্রধান কর্ম্মকারকেরদের প্রতি ডিক্রী জারী করণার্থ তাঁহারদের অধীন ব্যক্তিরদের মাহিয়ানা-হইতে বাদ দেওনের বিষয়ে দরখাস্ত হইলে তাঁহারদের যে ২ কার্য্য করা কর্ত্তব্য ক্লেশ নিবারণার্থ তাহা ধার্য্য ও নিরূপণ করা উচিত বোধ হওয়াতে কলিকাতা ও আলাহাবাদের সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সাহেবেরা আপন২ অধীন কর্ম্মকারকদিগকে নীচের লিখিত বিধির বিষয়ে মনোযোগ করিতে হুকুম দিতেছেন।

২। আসামীর নিতান্ত পাওনা টাকা যে কোন দপ্তরখানায় থাকে তাহাভিন্ন অন্য টাকার বিষয়ে উক্ত প্রকার গতিকে সিরিশ্তার প্রধান কর্ম্মকারকেরদের নিকটে দরখাস্ত করিতে হইবেক না এবং তাঁহারা কোন হুকুম দিবেন না। কিন্তু যদি উভয় বিবাদী উপস্থিত হইয়া আপোসে সে দাওয়া মিটায় এবং যদি আসামীর মাহিয়ানার উপর বরাৎ লইতে ফরিয়াদী স্বীকৃত হয় তবে যে জজ অথবা কর্ম্মকারক সাহেব ঐ দরখাস্ত পাঠান্ তাঁহার এই মাত্র কর্ত্তব্য যে আসামী যে সিরিশ্তায় থাকে সেই সিরিশ্তার প্রধান কর্ম্মকারককে ঐ বন্দোবস্তের বৃত্তান্ত জানান্। পরে ঐ মোকদ্দমা আপন নথীহইতে উঠাইবেন এবং ঐ বন্দোবস্তের শেষ করণের ভার বাদি প্রতিবাদির প্রতি থাকিবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।
ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২০ জানুআরি।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIRCULAR ORDER OF THE SUDDER DEWANNY AND NIZAMUT ADAWLUT.

No. 4408.

*To the Several Civil and Session Judges in the Lower Provinces.*

1. To guard against the possibility of dismissed Officers obtaining service in other Districts by change of names or other means of disguise, the Court are pleased to direct the addition of a column, containing a descriptive roll of the dismissed Officer, to the form prescribed by their Circular Order, No. 2455, of the 8th July last.

2. The extracts from the Register of Public Servants dismissed for misconduct, which may be sent to you from the Office, should be communicated to the several authorities of the District, so as to make the Registers of each Department available to the heads of the other Departments.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 30th December, 1842.

## সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

৪৪০৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল ও সেশন জজ সাহেব বরাবরেষু।

১। যে আমলারা তগীর হইয়াছে তাহারা আপন২ নাম বদল করিয়া বা অন্য কোন প্রকার ছল করিয়া অন্যান্য জিলাতে চাকরী না পাইতে পারে এ নিমিত্ত সদর আদালত বিধান করিতেছেন যে গত ৮ জুলাই তারিখের তাঁহারদের ২,৪৫৫ নম্বরী সরকুলর অর্ডরের নিরূপিত পাঠের মধ্যে নূতন এক ঘর করা যাইবেক এবং তাহাতে ঐ তগীরহওয়া আমলার চেহারা লেখা যাইবেক।

২। দুষ্কর্ম্ম প্রযুক্ত তগীরহওয়া সরকারী আমলারদের যে রেজিষ্টর এই আদালতহইতে তোমার নিকটে পাঠান যায় তাহা তোমার জিলার নানা কর্ম্মকারকদিগকে জানাইতে হইবেক তাহার অভিপ্রায় এই যে প্রত্যেক রেজিষ্টর লইয়া অন্যান্য সিরিশ্তার প্রধান কর্ম্মকারকেরা ব্যবহার করিতে পারেন্।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪২। ৩০ ডিসেম্বর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIVIL APPOINTMENTS.

No. 544.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 15th February,* 1843.

Messrs. J. E. L. Brandreth, A. Seton-Karr and Vernon Schalch are reported qualified for the Public Service by proficiency in two of the Native Languages, but are permitted, at their own request, to remain attached to the College of Fort William for the purpose of continuing their studies in the Oriental Languages for one year, from the date of their several arrivals, viz. till the 27th of December, 12th of December and 12th of October 1843 respectively, or until further orders.

H. V. BAYLEY,
*Depy. Secy. to Govt. of Bengal.*

No. 549.
FORT WILLIAM,
SECRET DEPARTMENT.
*The 22d February,* 1843.

Mr. W. Blunt resumed his seat in the Board of Customs, Salt and Opium, and in the Marine Board, on the 20th February, 1843.

Mr. R. N. Shore received charge of the office of Salt Agent at Pooree from Mr. H. C. Hamilton on the 14th February, 1843.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

No. 249.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 15th February,* 1843.

The Honourable the President in Council is pleased to attach Mr. E. Jenkins, of the Civil

## রাজকর্ম্মে নিয়োগ।

৫৪৪ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ১৫ ফেব্রুআরি।

শ্রীযুত জে ই এল ব্রাণ্ডরেথ সাহেব ও শ্রীযুত এ সিটন কার সাহেব এবং শ্রীযুত বরনন শশ্ সাহেব এদেশীয় দুই ভাষায় সুশিক্ষিত হওয়াতে সরকারী কর্ম্মে উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে কিন্তু আপনারদের প্রার্থনায় এদেশীয় ভাষা আরো শিক্ষা করণার্থ তাঁহারদের পঁহুছনের তারিখঅবধি এক বৎসরপর্য্যন্ত ফোর্ট উলিয়ম কালেজে থাকিবার অনুমতি পাইয়াছেন অর্থাৎ প্রথমোক্ত সাহেব ২৭ ডিসেম্বর তারিখপর্য্যন্ত দ্বিতীয় সাহেব ১২ ডিসেম্বরপর্য্যন্ত এবং তৃতীয় সাহেব ১২ অক্টোবরপর্য্যন্ত কিম্বা অন্য হুকুম না হওনপর্য্যন্ত কালেজে থাকিবেন।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

৫৪৯ নম্বর।
ফোর্ট উলিয়ম।
সিক্রেট ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ২২ ফেব্রুআরি।

শ্রীযুত ডবলিউ ব্লন্ট সাহেব ১৮৪৩ সালের ২৩ ফেব্রুআরি তারিখে হাসিল ও নিমক ও আফীনের বোর্ডে ও মারিন বোর্ডে আপনার কর্ম্ম পুনর্গ্রহণ করেন্।

শ্রীযুত আর এন শোর সাহেব ১৮৪৩ সালের ১৪ ফেব্রুআরি তারিখে শ্রীযুত এচ সি হামিল্টন সাহেবের স্থানে পুরীর নিমকের এজেন্টী কর্ম্ম গ্রহণ করেন্।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী

২৪৯ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ১৫ ফেব্রুআরি।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত ই জেনকিন্স সাহেব সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হওয়াতে শ্রীযুত প্রেসীডেন্ট

Service, reported qualified for the Public Service, to the Bengal Division of the Presidency of Fort William.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of India.*

No. 547.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 15th February, 1843.*

Mr. E. Jenkins, of the Civil Service, is reported qualified for the Public Service by proficiency in two of the Native Languages.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

No. 253.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT.
APPOINTMENTS.
*The 17th February, 1843.*

Mr. R. E. Cunliffe to officiate as Civil and Sessions Judge of Hooghly, until further orders.

Mr. C. Steer to be Collector of Dinagepore, vice Mr. C. D. Russell.

Mr. F. J. Morris to be ditto of Jessore, vice Mr. C. Steer.

*The 20th February, 1843.*

Mr. F. B. Kemp to officiate as Joint Magistrate and Deputy Collector of Maldah, until further orders.

*The 21st February, 1843.*

Mr. A. Laidley to be a Member of the Ferry Fund Committee at Midnapore.

Mr. McIntosh to be a ditto ditto at ditto.

Mr. Assistant Surgeon Macpherson to be Civil Assistant Surgeon of Howrah. Mr. Assistant Surgeon J. C. Hutchinson will perform the Medical duties at Howrah, until further orders.

Mr. P. G. E. Taylor to be Magistrate and Collector of Balasore, to take effect from the 4th instant the date of Mr. Repton's departure for Europe.

Mr. W. Money to be Collector of Moorshedabad, vice Mr. Taylor.

Mr. J. Crawford to officiate as Collector of Burdwan.

LEAVES OF ABSENCE.

Mr. H. C. Halkett, Magistrate of Backergunge, from 24th instant to the 15th proximo, the date of sailing of the Ship Walmer Castle, in extension of the leave granted to him on the 2d ultimo.

Mr. O. W. Malet, Special Deputy Collector of Cuttack, for one month, from the 1st proximo, on private affairs, under Section XI. of the Rules of 29th January 1840. Uncovenanted Deputy Collector Rampersaud Rai will conduct the current duties of Mr. Malet's office during his absence.

Mr. Assistant Surgeon T. Leckie, of Bhaugulpore, for one month, from the date on which he may quit his Station.

[*Government Gazette, 28th February,* 1843.]

সাহেব বাহাদুর হজুর কৌন্সেলে তাঁহাকে ফোর্ট উলিয়ম রাজধানীর বাঙ্গলা প্রদেশে নিযুক্ত করিয়াছেন।

এচ বি বেলি।
ভারতবর্ষের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

৫৪৭ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ১৫ ফেব্রুআরি।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত ই জেনকিন্স সাহেব এদেশীয় দুই ভাষায় সুশিক্ষিত হওয়াতে সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

২৫৩ নম্বর।
বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।
জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।
নিয়োগ।
১৮৪৩ সাল ১৭ ফেব্রুআরি।

শ্রীযুত আর ই কনলিফ সাহেব অন্য হুকুম না হওনপর্য্যন্ত হুগলীর সিবিল ও সেশন জজী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত সি ডি রসেল সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত সি ষ্টিয়র সাহেব দিনাজপুরের কালেক্টর হইবেন।

শ্রীযুত সি ষ্টিয়র সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত এফ জে মরিস সাহেব যশোহরের কালেক্টর হইবেন।

১৮৪৩ সাল ২০ ফেব্রুআরি।

অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত এফ বি কেম্প সাহেব মালদহের জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

১৮৪৩ সাল ২১ ফেব্রুআরি।

শ্রীযুত এ লেডলি সাহেব মেদিনীপুরে গুদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত মাকিন্টস সাহেব ঐ স্থানে ঐ ঐ হইবেন।

আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত মাকফর্সন সাহেব হাবড়ার সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন। আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত জে সি হচিনসন সাহেব অন্য হুকুম না হওনপর্য্যন্ত হাবড়ার চিকিৎসকতা কর্ম্ম করিবেম।

শ্রীযুত রেপ্টন সাহেব যে তারিখে ইউরোপে গমন করেন্ অর্থাৎ বর্ত্তমান মাসের ৪ তারিখঅবধি শ্রীযুত পি জি ই টেলর সাহেব বালেশ্বরের মাজিষ্ট্রেট ও কালেক্টর হইবেন।

শ্রীযুত টেলর সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত ডবলিউ মনি সাহেব মুরশিদাবাদের কালেক্টর হইবেন।

শ্রীযুত জে ক্রাফর্ড সাহেব বর্দ্ধমানের কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ছুটী।

বাকরগঞ্জের মাজিষ্ট্রেট শ্রীযুত এচ সি হালকেট সাহেব গত মাসের ২ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত "ওয়ালমর কাষ্টল" নামক জাহাজের গমনাবধি অর্থাৎ বর্ত্তমান মাসের ২৪ তারিখঅবধি আগামি মাসের ১৫ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

কটকের স্পেসিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত ও ডবলিউ মালেট সাহেব ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১১ ধারানুসারে স্বীয় কর্ম্মোপলক্ষে আগামি মাসের ১ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন। শ্রীযুত মালেট সাহেবের অনুপস্থানপর্য্যন্ত অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত রামপ্রসাদ রায় তাঁহার চলিত কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ভাগলপুরের আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত টি লেকি সাহেব যে তারিখে আপনার কর্ম্মস্থান ছাড়িবেন সেই তারিখঅবধি এক মাসের ছুটী পাইবেন।

Baboo Byjenath Sein, Principal Sudder Ameen, of Jessore, for fifteen days, in excess of the period of the Mohurrum Vacation.

Syed Izzut Alli, Principal Sudder Ameen of Beerbhoom, during the Mohurrum Vacation.

Sheikh Mahomed Sooem, Officiating Sudder Ameen of ditto, during ditto.

Baboo Rammohun Roy, Principal Sudder Ameen of Midnapore, during ditto.

Pundit Sreeram Turklunkar, Sudder Ameen of ditto, during ditto.

Moulvie Mahomed Saduk, ditto of Patna, during ditto.

Moulvie Mahomed Nazim, ditto of Tipperah, during ditto.

Pundit Leeladhur Tewarry, ditto of Sarun, during ditto.

Pundit Nurhurree Seromonee, ditto of West Burdwan, during ditto.

Moulvie Mahomed Rafik, ditto of Monghyr, during ditto.

Hedayet Alli Khan, 1st Principal Sudder Ameen of Behar, during ditto.

Mr. F. Lowth, Special Deputy Collector, Jessore, for fifteen days, in extension of the leave of absence granted to him on the 9th ultimo.

Mr. C. D. Russell, Collector of Dinagepore, from the 26th to the 31st ultimo, under Section XII. of the Rules of 29th January 1840, in extension of the leave of absence granted to him on the 14th November last.

*The 22d February*, 1843.

Mr. E. Lee Warner, a Judge of the Sudder Dewanny and Nizamut Adawlut, from the 1st proximo, till the sailing of the Ship "Queen," under Section XIII. of the Rules of 29th January 1840, preparatory to his retiring from the Service.

## NOTIFICATIONS.

Mr. T. C. Loch made over charge of the Collectorate of Rajeshye to Mr. R. B. Garrett on the 9th instant.

Mr. W. J. Allen made over charge of the ditto of Dacca to Mr. B. H. Cooper on the 30th ultimo, and proceeded to the interior of his District on public duty.

Mr. Wm. Tayler made over charge of the office of Civil and Sessions Judge of Backergunge to Mr. R. J. Loughnan on the 4th instant.

Mr. G. C. Plowden made over charge of the office of Civil and Sessions Judge of Sylhet to Mr. H. Stainforth on the 4th idem.

Mr. F. Skipwith made over charge of the offices of Civil and Sessions Judge of Chittagong and of Special Commissioner under Regulation III. of 1828 to Mr. H. T. Raikes on the 30th ultimo.

Mr. T. Bruce, made over charge of the office of Civil and Sessions Judge of Tipperah to Mr. F. Skipwith on the 9th instant.

Mr. E. M. Gordon resumed charge of the Commissionership of the 15th or Dacca Division, from Mr. J. F. G. Cooke, on the 6th instant. The leave

যশোহরের প্রধান সদর আমীন শ্রীযুত বাবু বৈজনাথ সেন মহরমের বন্দের অতিরিক্ত পনের দিনের ছুটী পাইয়াছেন।

বীরভূমের প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ ইজ্জৎ আলী মহরমের বন্দে ছুটী পাইয়াছেন।

ঐ স্থানের একটিং সদর আমীন শ্রীযুত সেখ মহম্মদ সুয়েম ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

মেদিনীপুরের প্রধান সদর আমীন শ্রীযুত বাবু রামমোহন রায় ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

ঐ স্থানের সদর আমীন শ্রীযুত পণ্ডিত শ্রীরাম তর্কালঙ্কার ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

পাটনার ঐ শ্রীযুত মহম্মদ সাদক ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

ত্রিপুরার ঐ শ্রীযুত মৌলবী মহম্মদ নাজিম ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

সারণের ঐ শ্রীযুত পণ্ডিত লীলাধর তেওয়ারী ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

পশ্চিম বর্দ্ধমানের ঐ শ্রীযুত পণ্ডিত নরহরি শিরোমণি ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

মুঙ্গেরের ঐ শ্রীযুত মৌলবী মহম্মদ রফীক ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

বেহারের প্রথম শ্রেণীর প্রধান সদর আমীন শ্রীযুত হেদায়ৎ আলী খাঁ ঐ বন্দে ছুটী পাইয়াছেন।

যশোহরের স্পেসিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত এফ লৌথ সাহেব গত মাসের ৯ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত পনের দিনের ছুটী পাইয়াছেন।

দিনাজপুরের কালেক্টর শ্রীযুত সি ডি রসেল সাহেব গত নবেম্বর মাসের ১৪ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১২ ধারানুসারে গত মাসের ২৬ তারিখঅবধি ৩১ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ২২ ফেব্রুআরি।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের এক জন জজ শ্রীযুত ই লী ওয়ারনর্ সাহেব আপনার কর্ম্মে ইশ্‌তাফা দেওনের পূর্ব্বে ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১৩ ধারানুসারে আগামি মাসের ১ তারিখঅবধি "কুইন" নামক জাহাজের না গমনপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

## বিজ্ঞাপন।

শ্রীযুত টি সি লক সাহেব বর্ত্তমান মাসের ৯ তারিখে রাজশাহীর কালেক্টরী কর্ম্ম শ্রীযুত আর বি গেরেট সাহেবকে অর্পণ করেন্।

শ্রীযুত জে ডবলিউ আলেন সাহেব গত মাসের ৩০ তারিখে ঢাকার ঐ কর্ম্ম শ্রীযুত এচ বি কুপর সাহেবকে অর্পণ করিয়া সরকারী কর্ম্মে আপন জিলার মফঃসলে গমন করিয়াছেন।

শ্রীযুত উলিয়ম টেলর সাহেব বর্ত্তমান মাসের ৪ তারিখে বাকরগঞ্জের সিবিল ও সেশন জজী কর্ম্ম শ্রীযুত আর জে লফনান সাহেবকে অর্পণ করেন্।

শ্রীযুত জি সি পেল্‌ডন সাহেব ঐ মাসের ৪ তারিখে ছিলটের সিবিল ও সেশন জজী কর্ম্ম শ্রীযুত এচ ষ্টেনফোর্থ সাহেবকে অর্পণ করেন্।

শ্রীযুত এফ স্কিপউইথ সাহেব গত মাসের ৩০ তারিখে চাটিগাঁর সিবিল ও সেশন জজের কর্ম্ম এবং ১৮২৮ সালের ৩ আইনানুসারে স্পেসিয়ল কমিস্যনরের কর্ম্ম শ্রীযুত এচ টি রেক্‌স সাহেবকে অর্পণ করেন্।

শ্রীযুত টি ব্রুস সাহেব বর্ত্তমান মাসের ৯ তারিখে ত্রিপুরার সিবিল ও সেশন জজী কর্ম্ম শ্রীযুত এফ স্কিপউইথ সাহেবকে অর্পণ করেন্।

শ্রীযুত ই এম গর্ডন সাহেব বর্ত্তমান মাসের ৬ তারিখে শ্রীযুত জে এফ জি কুক সাহেবের স্থানে ১৫ সংখ্যক অর্থাৎ ঢাকা এলাকার কমিস্যনরী কর্ম্ম পুনর্গ্রহণ করেন্

of absence granted to Mr. Gordon for eight days, in extension, in Orders of 23d ultimo, is cancelled accordingly.

Moulvie Mahomed Sooem received charge of the Sudder Ameenship of Beerbhoom on the 1st instant, from Moulvie Hossein Buksh.

Mr. R. Torrens, Civil and Sessions Judge of 24-Pergunnahs, reported his departure for the Cape of Good Hope on board the Ship "Prince of Wales" on the 11th instant.

Mr. J. M. Hay, Assistant to the Magistrate and Collector of Bhaugulpore, reported his departure to sea on board the Barque Regina on the 6th idem.

The unexpired portion of the leave of absence granted on the 26th September last to Mr. Sub-Assistant C. R. Strong, attached to Tezpore, and at present doing duty at Nowgong, in Assam, has been cancelled from the 19th ultimo.

The leave of absence granted to Mr. J. B. Elliot, Special Commissioner of Patna, under Regulation III. of 1828, on the 16th ultimo, is cancelled at his own request.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

অতএব গত মাসের ২৩ তারিখের হুকুমানুসারে শ্রীযুত গর্ডন সাহেব অতিরিক্ত যে আট দিনের ছুটী পান্ তাহা রহিত হইয়াছে।

শ্রীযুত মৌলবী মহম্মদ সুয়েম বর্ত্তমান মাসের ১ তারিখে শ্রীযুত মৌলবী হুসেন বক্শের স্থানে বীরভূমের সদর আমীনী কর্ম্ম পুনর্গ্রহণ করেন্।

চব্বিশপরগনার সিবিল ও সেশন জজ শ্রীযুত আর টরেন্স সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে "প্রিন্স অফ ওএল্স" নামক জাহাজের দ্বারা কেপে গমন করিয়াছেন এমত রিপোর্ট করেন্।

ভাগলপুরের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবর আসিষ্টান্ট শ্রীযুত জে এম্ হে সাহেব বর্ত্তমান মাসের ৬ তারিখে "রিজৈনা" নামক জাহাজের দ্বারা সমুদ্রে গমন করিয়াছেন এমত রিপোর্ট করেন্।

আসামের তেজপুরে নিযুক্ত অথচ এক্ষণে নওগাঁর কর্ম্মনির্ব্বাহক সব-আসিষ্টান্ট শ্রীযুত সি আর ষ্ট্রং সাহেব গত সেপ্টেম্বর মাসের ২৬ তারিখে যে ছুটী পান্ তাহার অবশিষ্ট কাল গত মাসের ১৯ তারিখঅবধি রহিত হইয়াছে।

১৮২৮ সালের ৩ আইনানুসারে পাটনার স্পেসিয়ল কমিস্যনর শ্রীযুত জে বি এলিয়ট সাহেব গত মাসের ১৬ তারিখে যে ছুটী পান্ তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইয়াছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

No. 256.
FORT WILLIAM,
JUDICIAL AND REVENUE DEPARTMENT,
THE 30TH JANUARY, 1843.
NOTIFICATION.

The Honourable the Deputy Governor of Bengal has this day been pleased to invest the Judges of Patna, Behar, Shahabad, Sarun, Tirhoot, and Bhaugulpore, with the powers of Special Commissioner under Regulation III. of 1828, in their respective jurisdictions.

J. S. TORRENS,
*Offg. Depy. Secy. to the Govt. of Bengal.*

২৫৬ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ৩০ জানুআরি।
বিজ্ঞাপন।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেব অদ্য পাটনা ও বেহার ও শাহাবাদ ও সারণ ও ত্রিহুত ও ভাগলপুরের জজ সাহেবদিগকে আপন২ জিলাতে ১৮২৮ সালের ৩ আইনানুসারে স্পেসিয়ল কমিস্যনরের ক্ষমতা প্রদান করিয়াছেন।

জে এস্ টরেন্স।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের একটিং ডেপুটী সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেন্টের ইশ্তিহার।

### SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী মুরসিদাবাদ এই যে

অত্র জেলা সংক্রান্ত কাউবাড়িয়া সাকীনের মৃতমুরলিমোহন মজুমদারের মাতা মৃত দেওয়ান সূর্য্যনারায়ণ রায়ের স্ত্রী তারামণি দাসী আপন মোক্তার কৃষ্ণমোহন বসুর দ্বারা এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরাইলেক যে কিসমত মৌজে রামচন্দ্রপুর যাহার সদর জমা ২৪৫৸/১০ কোম্পানি বৈদ্যনাথ মজুমদার ও লছমন দাস ও মজহরের পুত্রবধু প্রতিমাসুন্দরী দাসী ওগয়রহের নামে এই কালেক্টরীতে তালুক লেখা যায় কিন্তু উহার পুত্রবধু উক্ত মুরলিমোহনের বনিতা উক্ত প্রতিমাসুন্দরী দাসী গত মাহ পৌষে ফৌত করিয়াছেন অতএব উক্ত তালুকে উহার পুত্রের অংশ রকম এক আনায় উহার পুত্রবধু দখিলকার থাকিয়া ফৌত হয় এবং তাহার সন্তানসন্ততি বিহীনাপ্রযুক্ত উক্ত তালুকের রকম /০ আনা অংশে ও অন্য২ এলাকার তালুক ইত্যাদিতে মজহর হকদার সুরত দখিলকার আছে মতে উক্ত রকম এক আনা মজহর আপন নাম জারীর প্রার্থনা রাখে মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে শেওয়ায় মজহর উক্ত রকমের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক। এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৩০ জানুআরি মাতাবক সন ১২৪৯ সাল তাং ১৮ মাঘ।

*Moorshedabad Collectorate, 30th January,* 1843. A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে অত্র জেলার শ্রীযুত জজ সাহেবের বিচার্য্য ডিক্রীর টাকা প্রাণকৃষ্ণ দাস বাদির পাওনা মৃত রায় বিজয়কৃষ্ণের বনিতা রাসমণি দেবী প্রতিবাদিনীর দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের প্রবল প্রতাপ শ্রীযুত রেবিনিউ কমিস্যনর বাহাদুরের সন ১৮৪১ সালের ১৪ মে তারিখের

চিঠী ও অত্র জিলার শ্রীযুত জজ সাহেবের ঐ মাসের ৪ তারিখ ও ২৯ জুলাই তারিখের রুবকারী ও প্রধান সদর আমীনের সন ১৮৪৩ সালের ৩০ জানুআরি তারিখের রুবকারীর হুকুমানুসারে উক্ত প্রতিবাদিনীর নীচের লিখিত সম্পত্তি যাহা লক্ষ্মীমণি কটের দাবিতে আদালতে হকীয়তে নালিশ করে সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুযায়ি সন ১৮৪৩ সালের ২৮ মার্চ মোতাবেক সন ১২৪৯ সালের ১৬ চৈত্র রোজ মঙ্গলবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি প্রতিবাদিনী এই ইস্তাহারের লিখিত সমুদায় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্বে দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবা বাজিবার সময় এ জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশ্‌ত,১৫৲ টাকা ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২০ ফেব্রুআরি মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ১০ ফাল্গুণ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা মালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইনে ডিক্রী টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরীদারকে দিতে হইবেক। | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ৪১১ | মৌজে ভদ্রপুর শমশীর | রাসমণি দেবী ও প্রাণকৃষ্ণ দাস | ৭৫০১৸৯ | অত্র জেলার প্রধান সদর আমীনের সন ১৮৪৩সালের ৩০ জানুআরীর রুবকারী অনুযায়ি এই পাঁচ মহালের রকম আট২ আনা রাসমণি দেব্যা প্রতিবাদিনীর হক নীলাম হইবেক। | শ্রীযুত জজ সাহেবের সন ১৮৪১ সালের ৪ মেই তারিখের রুবকারি অনুযায়ি ২৩৬০২৷৴০ | ৩৩৭৮৸৫ | |
| ২ | ৪০৯ | মৌজে বাজিতপুর | রাসমণি দেব্যা | ১৩৪৩/১ | | আর আসল ১৬৯৫৬৷৶১৬৷৷ টাকার সুদ ইং শন ১৮৪১ সালের১৬ মার্চ নাগাইদ সন ১৮৪৩ সালের২৮ মার্চ মুদ্যৎ২ সন ১৪ রোজের কাত ৪১৪৮৷৷৶০ —— ২৭৭৫১৵০ | ৭৫০৸৵১০ | |
| ৩ | ৫১৭ | মৌজে সরেহা | ঐ | ১২০১৷৯ | | | ৬৭০৲৮ | |
| ৪ | ৪৩০ | মৌজে গোপালপুর দুরিভদ্রপুর | ঐ | ৫৩১৷৬ | | | ২৫৬৸/১১ | |
| ৫ | ৫১৬ | তরফ সাহানগর | ঐ | ১২৬২৷৷০ | | | ৬২৭৸/৪ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নবেম্বরের সরক্যুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদ্দারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 20th February, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইশতেহারনামা কাছারী সুপরিন্টেণ্ডেণ্টী মহালাত খাস ও বাজেয়াপ্তি জিলা মুরশিদাবাদাদি।

৯৪ নম্বর। শ্রীযুত সরকার বাহাদুর বাদী। শিবচন্দ্র শর্ম্মা তস্য উত্তরাধিকারি রামমোহন শর্ম্মা সাকিন বড় নগর ও হড়হড়ি বয়াড় পরগনে বনহাট চাকলে কানফলা। প্রতিবাদী।

বন্দোবস্তের বিষয়।

এই যে চাকলে কানফলা অন্তর্গত বনহাট পরগনা সংক্রান্ত হড়হড়ি বয়াড়ের নিষ্কর ভূমি সরকারে বাজেয়াপ্ত হইয়া অত্রাজ্ঞালয়াধীন ডেপুটী কালেক্টর শ্রীযুত এডওয়ার্ড স্মার্ট সাহেবের দ্বারা মোওয়াজি ৯৮৸০ কাটা পয়মান হওত কোং মং ১১৭৸৶৯ পাই টাকা রাজস্ব নিরূপিত ও নির্দ্ধার্য্য হইয়া পূর্ব্ব ভূম্যধিকারির নামে রীতিমত বন্দোবস্ত করিয়া লওনের আদেশে বারম্বার সংবাদনামা ও ঘোষণাপত্র প্রকাশ ও প্রচার করা যায় কিন্তু তাহাতে এপর্য্যন্ত কোন ব্যক্তি শিবচন্দ্র শর্ম্মার অথবা তস্য উত্তরাধিকারি রামমোহন শর্ম্মার উত্তরাধিকারিস্বরূপে উপস্থিত

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ২৮ ফেব্রুআরি।]

হইয়া চিরস্থায়ি বন্দোবস্ত করিয়া লইলেক না একারণ সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাত কারণ ঘোষণাপত্র প্রচার করা যাইতেছে উচিত যে যে কেহ প্রাগুক্ত প্রতিবাদির স্বত্ত্বাধিকারী থাকে এই ঘোষণাপত্র প্রচারের দিবসহইতে নিয়ম ১ এক মাস মধ্যে এই কাছারীতে উপস্থিত হইয়া রীত্যনুসারে চিরস্থায়ি বন্দোবস্ত করিয়া লয় অথবা বন্দোবস্ত করিয়া লইতে অস্বীকার থাকিলে তাহার বিবরণ দর্শায় নচেৎ নিয়ম গতে প্রতিবাদির উত্তরাধিকারি না থাকনের জ্ঞানে ঐ ভূমি সন ১৮১৯ সালের ১০ আইনের মর্ম্ম ও আদেশানুসারে সরকারে খাস করা যাইবেক পশ্চাৎ কোন ব্যক্তির কোন অর্থে আপত্তি শ্রবণ হইবেক না। ইতি সন ১৮৪৩ সাল ১ ফিব্রুআরি, সন ১২৪৯ সাল ২০ মাঘ বুধবার।

সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের দপ্তরখানা জিলা বীরভূম।<br>
মোকাম সিউড়ি সন ১৮৪৩ সাল ১ ফিব্রুআরি।

এফ এল বর্ফট। সুপরিন্টেণ্ডেণ্ট।<br>
মহালাত খাস ও বাজেয়াপ্তী।

## INSOLVENT COURT. — যোত্রহীনেরদের আদালত।

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার ফিনিক বাজারনিবাসি

উলিয়ম পান মিলনি ডবলিউ মিলনি

সাহেবের নামে নালিশ হয় সিক্রেট এণ্ড পোলিটিকেল ডিপার্টমেন্টের এক জন সিকসেন রাইটর একণে শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনদারেরদের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন ঐ দরখাস্তের শ্রবণের নিমিত্ত আগামি ১ আপ্রিল শনিবার দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ উলিয়ম পান মিলনির মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাহার দরখাস্তসম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন।

ডবলিউ ডক সাহেব।<br>
ঐ ইনসালবেন্টের উকীল।

কলিকাতা। ২৫ ফেব্রুআরি ১৮৪৩।

## MISCELLANEOUS ADVERTISEMENTS. — সাধারণ ব্যক্তির ইশ্তিহার।

### URDU GOVERNMENT GAZETTE.

The Urdu Government Gazette is published, under the authority of Government, every Tuesday morning, and contains—in the English and Urdu languages—the Drafts of Acts, the Acts when passed; the Constructions of the Sudder Dewanny and Nizamut Adawlut; the Circular Orders of the Sudder Dewanny and Nizamut Adawlut, and of the Sudder Board; the Civil Appointments made by the Agra Government; and the Appointments of Moonsiffs by the Sudder Dewanny Adawlut; as well as all Government Notifications, of whatever kind.

The subscription is 12 Rupees a year, payable in advance.

All applications should be addressed to the *Editor*, at Agra.

A second edition of the above, in English and Urdu, applicable to the Bengal and Behar Provinces, is also published every Friday morning, and may be had separately on the same terms.

*Agra, 3d January,* 1843.

### اشتہار

واضح ہو کہ اردو گورنمنت گزت واسطے ممالک مغربي کے زبان انگريزي اوراردو ميں متضمن مسودات قوانين اور قوانين اور صاحبان صدر ديواني اور نظامت عدالت کے تفاسير قوانين اور صاحبان صدر ديواني اور نظامت عدالت اور صاحبان صدر بورڈ ريونيو کے سرکيولر آرڈرس اور جميع احکام تقرري عہدہ کے جوکہ آگرہ گورنمنت سے صادر ہوتے ہيں اور متضمن تقرري منصفوں کے جوکہ حضور صاحبان صدر ديوني عدالت سے ہوتي ہى اور مشتمل اوپر ہر قسم کے اشتہارات گورنمنت کے گورنمنت کے حکم کے بموجب شہر آگرہ ميں روزسہ شنبہ کو چھپتا ھى *

قيمت اُسکي بارہ روپيہ سالانہ ھى اور پيشگي ديني ہوگي *

جو شخص کہ گزت مذکور ليا چاہتے ہوں اُنکو چاہيے کہ بنام اڈيٹر صاحب کے مقام آگرہ ميں درخواست بھيجيں *

ايک اسيطرح کا گزت واسطے اضلاع بنگالہ اور بہار کے بھي ہر صباح روز جمعہ کو مشتہر ہوتاہي اور شرايط مرقومۂ بالا پر مل سکتا ہى *

آگرہ ۳ جنوري سنہ ۱۸۴۳ ع

[*Government Gazette, 28th February*, 1843.]

## NOTICE.

Required a Treasurer for the Mymensing Collectorate, unexceptionable security to the extent of Co's. Rs. 38,351; Salary 50 Co's. Rs. per mensem.

R. M. Skinner, *Collector.*

Mymensing, Collector's Office,
The 31st December, 1842.

## ইশ্‌তিহার।

ময়মনসিংহের কালেক্টরীতে এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে ঐ কর্ম্ম যে কেহ লইতে চাহেন তাঁহার ৩৮,৩৫১৲ টাকার মাতবর জামিন দিতে হইবেক। মাসিক বেতন ৫০ টাকা।

আর এম স্কিনর। কালেক্টর।

জিলা ময়মনসিংহের কালেক্টরের কাছারী।
১৮৪২ সাল ৩১ ডিসেম্বর।

---

## বিজ্ঞাপন।

কলিকাতা শহরের পাতরিয়াঘাটা নিবাসি মৃত বিনোদমোহন বসাকের উইল ও দানপত্রের প্রোবেট বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর সুপ্রিম কোর্টের এক্লিসিআষ্টিকেল ডিপার্টমেন্টে অদ্য ঐ দানপত্রের লিখিত অসিকে অর্থাৎ উক্ত কলিকাতার পাতরিয়াঘাটার শ্রীযুত প্রসন্নকুমার ঠাকুর জমীদারকে দেওয়া গিয়াছে। উক্ত মৃত ব্যক্তির উপর যাঁহারদের কোন দাওয়া আছে তাঁহারা ঐ অসিকে ঐ দাওয়া জানাইবেন এবং যাঁহারদের স্থানে উক্ত মৃত ব্যক্তির কিছু পাওনা আছে তাঁহারা আপনারদের দেনা অবিলম্বে উক্ত অসির নিকটে দাখিল করিবেন।

ডবলিউ এন হেজর। প্রক্টর।

কলিকাতা। ১৮৪৩ সাল ৯ ফেব্রুআরি।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ২৮ ফেব্রুআরি।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MARCH 7, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৭ মার্চ।

## CIRCULAR ORDER OF THE NIZAMUT ADAWLUT.

No. 1.

*To the Several Magistrates, and Independent Joint Magistrates in the Lower Provinces.*

I am directed to transmit to you, for your information, the accompanying extract from a letter from the Secretary to Government, Judicial Department, dated 5th September last, together with the extract from the report of Dr. Marshall, to which it refers.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 13th January, 1843.

*Extract from a letter from the Secretary to the Government of Bengal in the Judicial Department, No. 1242, dated the 5th September 1842.*

" It is satisfactory to perceive that the messing system is not considered to have had any share in causing the sickness and mortality of the Convicts. The remarks of the Superintending Surgeon on this subject are valuable; and may with advantage be communicated to the Magistrates, as well as the extracts he has given from the reports of his subordinates."

*Extracts from a Report from Dr. Marshall, No. 2, dated 9th August 1842.*

" With regard to the messing system, the executive Medical Officer is decidedly of opinion, that it proved an accessary cause of sickness; but I have received information from the other Medical Officers on this subject, which I beg leave to quote."

Dr. Macrae at Monghyr states; "The messing system was introduced into the jail here in January last, and is now in full operation, with the exception of earthen pots being used for cooking instead of iron ones, which have not yet been procurable.

[*Government Gazette, 7th March,* 1843.]

## সদর নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

১ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত মাজিষ্ট্রেট ও স্বাধীন জাইণ্ট মাজিষ্ট্রেট সাহেব বরাবরেষু।

গত ৫ সেপ্টেম্বর তারিখের জুডিসিয়ল ডিপার্টমেণ্ট সম্পর্কীয় গবর্ণমেণ্টের সেক্রেটারীর পত্রের নীচের লিখিত চুম্বক তোমারদের বিজ্ঞাপনের নিমিত্ত পাঠাইতেছি এবং ঐ পত্রের মধ্যে ডাক্তর মার্সাল সাহেবের রিপোর্টে যে বিষয় উল্লেখ হইয়াছে তাহার চুম্বকও লিখিয়া পাঠাইতেছি।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১৩ জানুআরি।

১৮৪২ সালের ৫ সেপ্টেম্বর তারিখের ১২৪২ নম্বরী জুডিসিয়ল ডিপার্টমেণ্টসম্পর্কীয় বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারীর পত্রের চুম্বক।

"কয়েদী ব্যক্তিরদের যে পীড়া ও মৃত্যু হইয়াছে তাহা কোন প্রকারে একত্র ভোজনের নিয়মের দ্বারা হয় নাহি ইহা শুনিয়া অত্যন্ত মনের সন্তোষ জন্মে। এই বিষয়ে কর্তৃত্বকারি চিকিৎসক সাহেবের উক্তি অতি মুল্যবান। তাহা এবং তাঁহার অধীন চিকিৎসক সাহেবেরদের রিপোর্টের যে চুম্বক তিনি লিখিয়া পাঠাইয়াছেন তাহা মাজিষ্ট্রেট সাহেবদিগকে জানাইলে ভাল হয়।"

১৮৪২ সালের ৯ আগষ্ট তারিখের ২ নম্বরী ডাক্তর মার্সাল সাহেবের রিপোর্ট।

"এক জন চিকিৎসক সাহেব বোধ করেন্ যে কয়েদী ব্যক্তিরদের একত্র ভোজনের নিয়ম পীড়ার এক কারণ দৃষ্ট হইয়াছে কিন্তু অন্যান্য চিকিৎসক সাহেবের স্থানে তদ্বিষয়ে যাহা জ্ঞাত হইয়াছি তাহা নীচে লিখি।"

মুঙ্গেরের শ্রীযুত ডাক্তর মাক্রে সাহেব লেখেন্ যে "একত্র ভোজনের নিয়ম এখানকার জেলখানায় জানুআরি মাসে আরম্ভ হয় এবং তাহা সম্পূর্ণরূপে চলিতেছে। কেবল পাক করিবার নিমিত্ত লোহার ডেক না পাওয়াতে মৃত্তিকার হাঁড়িতে পাক হইতেছে।

'There was much difficulty experienced in enforcing the new arrangements, which were strongly objected to by the prisoners of every description; and when the iron pots arrive renewed remonstrances may be expected.

'All natives seem to take a pleasure in cooking; and their habits and customs indispose them to eat in messes, or with strangers.

"One dislikes or has vowed, not to eat meat, another fish, some both. There is a number of circumstances arising from the institution of castes, which effect occasionally numbers of the same family, prohibiting one or more, frequently operating on the more distant links of the chain by which Hindoos are bound.

'In the jails, dissentions are apt to occur, from the partial distribution by the cooks of portions of the mess; all the fish, for instance, or the best parts being given to a few, and little or none, to the others of a party; and it will sometimes happen that the meal has been prepared long before the party returns from work when it must be eaten cold, which in a chilly rainy day would probably be hurtful,—independent of the possibility that in such a case, the men would have no fire to dry and warm themselves at.

'In favour of the new regulations it may be said that the former system caused more trouble in the distribution of the rations, &c. and delay in cooking, in consequence of which, or from excessive hunger, prisoners not unfrequently ate their evening meals in a half cooked state.

'There is now more difficulty in hoarding for sale, rice and other articles of diet, by which some prisoners accumulated money at the expense of their lives, having denied themselves sufficient food, and died from the effects of consequent debility.

'There is now also a more nourishing diet provided, than that formerly in use; and the convicts are in some degree compelled to take it.

'No plan that can possibly be adopted will be entirely free from disadvantages. On the whole, I am inclined to think that the system is an improvement on the old, but more time than has yet elapsed, will be required to collect sufficient proof of its being so.'

Dr. Leckie at Bhaugulpore reports: 'The division of the prisoners into messes, and the dieting system therewith connected, took effect here on the 16th November last. The plan has since then been in full operation according to the rules laid down by the Sudder Court; and has from the beginning *worked well*, so far as I can judge, both as regards the health and discipline of the Jail inmates. Its general introduction was comparatively an easy matter, for the way had been already paved by the previous adoption of a similar system, amongst the Mahomedan and Hill prisoners.

'At first several of the higher castes of Hindoos insisted upon cooking each for himself; but under the *case of necessity*, their prejudices gradually yielded on this point, and all now appear pleased with the new arrangement; at least I never hear

'এই নূতন নিয়ম চলনকরা অনায়াসে হয় নাহি। সর্ব্ব প্রকার বন্দুয়ানেরা তাহাতে অতি দৃঢ় আপত্তি করিল এবং লোহার ডেক পঁহুছিলে বুঝি তাহারা পুনর্ব্বার ওজর করিবেক।

'এদ্দেশীয় সকল লোকেরা পাকশাক করণে অতি সন্তুষ্ট আছে তাহারদের রীতি ও ব্যবহারপ্রযুক্ত তাহারা একত্র ভোজন করিতে অথবা অপরিচিত ব্যক্তিরদের সঙ্গে ভোজন করিতে অনিচ্ছুক।

'এক জন মাংস খাইতে অন্য ব্যক্তি মৎস্য খাইতে অনিচ্ছুক কেহ বা মাংস এবং মৎস্য খাইতে অনিচ্ছুক তাহা না খাইতেও প্রতিজ্ঞা করিয়াছে। এবং জাত্যংশের নানা বিষয়প্রযুক্ত কখন২ এক বংশের লোক পরস্পর খাইতে অনিচ্ছুক আছে সুতরাং ভিন্ন বংশীয়েরদের সঙ্গে ভোজন করিতে অতিঅতুষ্ট।

'জেলখানাতে আহারের নানা দ্রব্য পাচকেরা পক্ষপাত করিয়া বিলি করে তাহাতে অনেক বিরোধ হইয়া থাকে কখন২ তাহারা সকল মৎস্য অথবা তাহার সারভাগ এক জনকে দেয় এবং সেই দলস্থ অন্য ব্যক্তিকে অল্প দেয় বা কিছু না দেয়। কখন২ এমত হইয়া থাকে যে বন্দুয়ানেরা রাস্তার খাটনীহইতে ফিরিয়া আসিবার অনেক পূর্ব্বে পাক প্রস্তুত হয় অতএব তাহাতে শুষ্কান্ন খাইতে হয় এবং বর্ষাকালে শীতল দিনে এরূপ আহারেতে ব্যামোহ হইতে পারে তাহাছাড়া এমত দিবসে বন্দুয়ানেরদের গাত্র গরম করিবার কি বস্ত্র শুকাইবার অগ্নি থাকে না।

'কিন্তু এই নূতন নিয়মের পক্ষে ইহা কহা যাইতে পারে যে সাবেক নিয়মেতে আহারীয় দ্রব্য বন্টন করণেতে এবং তাহা পাক করণের বিলম্বেতে অনেক ক্লেশ হইত তৎপ্রযুক্ত এবং বন্দুয়ানেরদের অত্যন্ত ক্ষুধাপ্রযুক্ত তাহারা রাত্রে বারম্বার কেবল আধ সিদ্ধ করিয়া খাইত।

'ইহার পূর্ব্বে বন্দুয়ানেরা তণ্ডুলইত্যাদি আহারীয় দ্রব্য সঞ্চয় করিয়া বিক্রয় করিত তাহাতে অনেক টাকা জমা করিত কিন্তু পূর্ণমতে না খাওয়াতে তাহারদের পীড়া হইল এবং দৌর্ব্বল্যপ্রযুক্ত কাহারো২ প্রাণহানি হইল এক্ষণে সেরূপ হইতে পারে না।

এবং পূর্ব্বাপেক্ষা এক্ষণে বন্দুয়ানেরা অধিক পুষ্টিজনক আহারীয় দ্রব্য খাইতেছে এবং এক প্রকারে সেই দ্রব্য তাহারদের ইচ্ছা না করিলেও খাইতেই হইতেছে।

'যে কোন নিয়ম হউক তাহাতে অবশ্যই কিছু বিঘ্ন হইবেক অতএব সকল বিষয় বিবেচনা করিয়া আমার বোধ হয় যে এক্ষণকার নিয়ম প্রাচীন নিয়মাপেক্ষা ভদ্র কিন্তু তাহার ভদ্রতার প্রচুর প্রমাণ পাওয়া কাল বিলম্বসাধ্য।'

ভাগলপুরের ডাক্তর লেকি সাহেব লেখেন যে 'বন্দুয়ানেরদিগকে একত্র ভোজন করণের এবং তাহারদের পাককরণের নিয়ম এখানকার জেলখানার গত নবেম্বর মাসের ১৬ তারিখে আরম্ভ হয় এবং তদবধি সদর দেওয়ানী আদালতের নিয়ম তথায় সম্পূর্ণরূপে চলন হইতেছে। আমি যথাসাধ্য বিবেচনা করিয়া কহিতে পারি যে জেলখানার কয়েদী ব্যক্তিরদের স্বাস্থ্য ও শাসনের বিষয়ে উত্তম হইয়াছে। তাহা অনায়াসে এখানে চলন হইল যেহেতুক এখানকার জেলখানায় মুসলমান এবং পর্ব্বতীয় কয়েদীরদের বিষয়ে পূর্ব্বাবধি এইপ্রকার নিয়ম চলন হইয়া আসিতেছে।

'প্রথমতঃ হিন্দুরদের মান্য জাতীয়েরদের মধ্যে কেহ২ স্বতন্ত্র২ পাক করিবার চেষ্টা পাইল কিন্তু অনুপায় হওয়াতে ক্রমে২ তাহারদের সেই আপত্তি খণ্ডন হইল এবং এক্ষণে বোধ হয় যে সকলেই এই নূতন নিয়মে সন্তুষ্ট আছে। নিদানে যদ্যপিও নানা দলস্থ ব্যক্তিরা

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪১। ৭ মার্চ।]

any objections made to the system of cooking; although not a few of the "members" of the different messes complain of their respective portions falling short of a belly full.

'The rations, as to quantity, are ample; and to secure their being of good quality is a work of daily supervision; for without a check of this kind on the part of the Magistrate or myself, the poor prisoners would no doubt be deprived of their due, by the roguish dealing and propensities of the jail contractor.

'As matters now stand, they enjoy in my opinion a *better cooked* and *more regular daily meal* than was the case, when each prisoner had his own daily allowance of food. This remark applies more especially to the prisoners sentenced to labour, who form the great bulk of the convicts, as they likewise do of the patients in Hospital; and as the present system seems to conduce to their health, I would be disposed on this ground to recommend its continuance.'

From Assistant Surgeon Smith, at Purneah:

'The messing system was introduced into this jail in March last, and in my opinion answers astonishingly. The food which is of unexceptionable quality, is cooked and served out in each mess by a Brahmin. The prisoners take their meal at one and the same time, and the whole is conducted in a far more cleanly and orderly way than it ever was, or possibly could be, under the old system.

'There is no wrangling with the Moodie for a little more of this, or less of that, no quantity of food can be hoarded up and made an article of barter, a notorious practice under the old system, by which convicts actually made imprisonment a source of profit to themselves, and the jail an exchange market. Pots, choolahs, firewood, and other little &c. &c. are not now to be seen in every corner of the jail as formerly; indeed, one may say that the whole has changed for the better since the introduction of the messing system.

'The new system has not yet been introduced into the Patna, Gyah, Arrah, or Chuprah jails; but wherever it has been carried into effect in this circle, the Medical Officers have reported very favourably of the system, and their opinions are totally at variance with that of Dr. McKinnon, and I am induced to believe, that he has laid more stress on the messing system increasing the sickness, than was necessary; for, he states, that the cholera ceased immediately on the prisoners being exempted from labour, and altering their system of diet.

'There is no doubt, that the prisoners themselves would attribute much of their sickness to the new mode of cooking, because it was so totally different to the one they had been accustomed to; but I have never seen prisoners contented or satisfied with their rations; for during my inspections of jail hospitals and jails for a number of years past, numerous complaints were always preferred by the prisoners in the jail, either to the quality of the rice or the quantity of firewood, &c. but I invariably ascertained that their representations were groundless.'

[*Government Gazette, 7th March*, 1843.]

কহিয়া থাকে যে আমারদের উদর পূর্ণ হয় না তথাপি একত্র ভোজনের সাধারণ নিয়মেতে কেহ আপত্তি করে না।

'যে আহারীয় দ্রব্য তাহারদিগকে দেওয়া যায় তাহা প্রচুর এবং সে দ্রব্য উত্তম হয় এ নিমিত্ত প্রতিদিন তদারক করিতে হয়। যদ্যপি এই বিষয়ে মাজেষ্ট্রেট সাহেব এবং আমি উদ্যোগ না করিতাম তবে জেলখানার মুদির-দের চাতুরীতে বন্দুয়ানেরদের যত আহারীয় দ্রব্য নির্দ্দিষ্ট আছে তাহা তাহারা পাইত না।

'আমার বোধ হয় যে ইহার পূর্ব্বে যখন প্রত্যেক ব্যক্তিকে দৈনিক দ্রব্য বিলি করিয়া দেওয়া যাইত সেই সময় অপেক্ষা এক্ষণে পাক ভাল হইতেছে এবং ভোজনের নিয়ম উত্তম হইতেছে। এই জেলখানার কয়েদী ব্যক্তির-দের মধ্যে অধিকাংশেরদের খাটনীর দণ্ড আছে এবং হাসপাটালে যাহারা রোগী আছে তাহারা প্রায়ই ঐ প্রকার পরিশ্রমযুক্ত কয়েদী। তাহারদের বিষয়ে আমি কহিতে পারি যে এক্ষণকার নিয়মের দ্বারা তাহারদের স্বাস্থ্য হইতেছে অতএব এই নিয়ম বজায় রাখিতে আমি পরামর্শ দিতেছি।'

পূরণিয়ার আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত স্মিথ সাহেব এইরূপ লেখেন।

"একত্র ভোজনের নিয়ম এই জিলায় গত মার্চ মাসে আরম্ভ হয় আমার বোধ হয় যে তাহাতে অত্যুত্তম হইয়াছে। যে আহারীয় দ্রব্য তাহারদিগকে দেওয়া যাইতেছে তাহাতে কিছু দোষ নাহি। এক জন ব্রাহ্মণ তাহার পাক করে এবং কয়েদী এক২ জন করিয়া সকলকে বাঁটিয়া দেয়। সকল কয়েদী ব্যক্তিরা এক কালে ভোজন করে এবং পূর্ব্ব নিয়মাপেক্ষা এক্ষণে তাহারদের আহার পরিষ্কার ও পরিপাটীরূপে হইতেছে।

'এক দ্রব্যের কিছু অধিক এবং অন্য দ্রব্যের কিছু অল্প দিবার বিষয়ে মুদীরদের সঙ্গে এক্ষণে আর বিবাদ হয় না। এবং কয়েদী আহারীয় দ্রব্য সঞ্চয় করিয়া বিনিময় করিতে পারে না। পূর্ব্ব দাঁড়ার সময়ে তাহারা এইরূপ করিত এবং জেলখানায় থাকাতে তাহারদের লাভ ছিল জেলখানাও এক প্রকার বাজার হইল। এবং পূর্ব্বের ন্যায় এক্ষণে জেলখানার এক২ কোণে হাঁড়ি উনান্ জ্বালানি কাষ্ঠপ্রভৃতি আর দেখা যায় না ফলতঃ নূতন নিয়ম হওয়াতে সর্ব্বপ্রকারে ভদ্র হইয়াছে।

'নূতন নিয়ম পাটনা ও গয়া ও আরা ও ছাপরাতে অদ্যাপি চলন হয় নাই কিন্তু এই প্রদেশের যেখানে চলন হইয়াছে তথাকার চিকিৎসক সাহেবেরা ভদ্র রিপোর্ট করিয়াছেন এবং ডাক্তর মাকিনন সাহেব যে রিপোর্ট করিয়াছেন তাহার ঠিক বিপরীত। আমার বোধ হয় যে একত্র ভোজনের নিয়মের দ্বারা পীড়ার বৃদ্ধি হওনের বিষয় যাহা লেখেন্ তাহা সম্ভবে না যেহেতুক তিনি লিখিয়াছেন যে কয়েদী ব্যক্তিরা যখন খাটনীহইতে মুক্ত হইল এবং আহারের বিষয়ে নিয়মান্তর হইল তখন ওলাউঠা বন্দ হইল।

'বন্দুয়ানেরা আপনারদের পাক করিবার নিয়ম আপনারদের পীড়ার এক মুখ্য কারণ কহিবেক ইহাতে সন্দেহ নাই যেহেতুক ইহার পূর্ব্বে যেরূপ পাক হইত এইরূপ নিয়ম ঠিক তাহার বিপরীত। কিন্তু আপনারদের আহারীয় দ্রব্যেতে বন্দুয়ানেরা সন্তুষ্ট বা রাজী হইয়াছে আমি ইহা কখন দেখি নাই। অনেক বৎসরাবধি আমি জেলখানার ও জেলখানার হাসপাটালের তদারক করিতেছি এবং কয়েদী ব্যক্তিরা নিয়ত আমার নিকটে এই নালিশ করিত যে তণ্ডুল মন্দ এবং জ্বালানি কাষ্ঠ অল্প আছে কিন্তু আমি যখন অনুসন্ধান করিলাম তখন দেখিলাম যে তাহারদের এই নালিশ অমূলক।'

Dr. McKinnon moreover states, 'that he examined the food in May, whilst the cholera was raging, but did not find its quality affected; yet thinks it possible, that a heap of food, if kept too long, might be seriously affected; and he reports that on the 20th May, he was at the jail when the prisoners were eating their food, and that it looked a little stale.

'From all the enquiries I have made, and from the testimonials recorded, I have every reason to believe, that the messing system had no injurious influence on the health of the prisoners.'

(True Extracts.)

W. Kirkpatrick, *Deputy Register.*

শ্রীযুত ডাক্তর মাকিনন সাহেব আরো লেখেন্ যে 'গত মে মাসে ওলাউঠার সময়ে তাহারদের আহারীয় দ্রব্য তিনি তদারক করিয়া দেখিলেন যে তাহা মন্দ নহে কিন্তু তিনি লেখেন্ যে আহারীয় দ্রব্য অনেক কালপর্য্যন্ত কাঁড়ি করিয়া রাখা গেলে নষ্ট হইতে পারে। তিনি আরো এইমত সম্বাদ দিলেন যে আমি গত ২০ মে তারিখে কয়েদী ব্যক্তিরদের ভোজনের সময়ে জেলখানায় গিয়াছিলাম তাহাতে আমি দেখিলাম যে সেই অন্ন শুষ্ক হইয়াছে।

'কিন্তু আমি যেরূপ অনুসন্ধান করিয়াছি এবং যে সকল প্রমাণ পাইয়াছি তদ্দ্বারা বোধ হয় যে বন্দুয়ানেরদের একত্র ভোজনের নিয়মের দ্বারা কিছু অস্বাস্থ্য হয় নাহি।'

প্রকৃত চুম্বক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

John C. Marshman, *Bengalee Translator.*

## CIVIL APPOINTMENTS.

## রাজকর্ম্মে নিয়োগ।

No. 552.

FORT WILLIAM,

GENERAL DEPARTMENT.

*The 22d February*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal is pleased to permit the Honourable S. G. Bonham, Governor of Prince of Wales' Island, Singapore and Malacca, to proceed to Europe on Furlough.

Mr. E. A. Blundell has been appointed, with the concurrence of the Right Honourable the Governor General, to succeed, temporarily, to the charge of the Settlements of Prince of Wales' Island, Singapore and Malacca, and will officiate as Governor, vice Mr. Bonham, until further orders.

H. V. Bayley,

*Depy. Secy. to the Govt. of Bengal.*

৫৫২ নম্বর।

ফোর্ট উলিয়ম।

জেনরল ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ২২ ফেব্রুআরি।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবরনর্ সাহেব পুলোপিনাঙ্গ ও সিংহপুর এবং মলাকার গবর্নর্ শ্রীযুত অনরবিল এস জি বনহাম সাহেবকে নিয়মিত ছুটী লইয়া ইউরোপে গমন করিতে অনুমতি দিয়াছেন।

শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের সম্মতিক্রমে শ্রীযুত ই এ ব্লণ্ডেল সাহেব পুলোপিনাঙ্গ ও সিংহপুর এবং মলাকার অধ্যক্ষতা কর্ম্ম কিঞ্চিৎ কাল করিবেন এবং অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত বনহাম সাহেবের পরিবর্ত্তে গবর্নরী কর্ম্ম করিবেন।

এচ বি বেলি।

বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

No. 553.

FORT WILLIAM,

SEPARATE DEPARTMENT.

*The 22d February*, 1843.

APPOINTMENT.

OPIUM.

Mr. D. Pringle to be Deputy Opium Agent at Tirhoot, from the 5th instant, the date of Mr. J. E. Wilkinson's departure for Europe.

H. V. Bayley,

*Depy. Secy. to the Govt. of Bengal.*

৫৫৩ নম্বর।

ফোর্ট উলিয়ম।

স্বতন্ত্র ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ২২ ফেব্রুআরি।

নিয়োগ।

আফীন।

শ্রীযুত জে ই উইলকিনসন সাহেব যে তারিখে ইউরোপে গমন করিবেন তাহা অর্থাৎ বর্ত্তমান মাসের ৫ তারিখঅবধি শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেব ত্রিহুতে আফীনের ডেপুটী এজেন্ট হইবেন।

এচ বি বেলি।

বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

No. 250.

FORT WILLIAM,

GENERAL DEPARTMENT.

*The 28th February*, 1843.

Mr. E. Lee Warner has been permitted to resign the East India Company's Civil Service, to take effect from the 1st of May 1843.

H. V. Bayley,

*Depy. Secy. to the Govt. of India.*

২৫০ নম্বর।

ফোর্ট উলিয়ম।

জেনরল ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ২৮ ফেব্রুআরি।

শ্রীযুত ই লী ওয়ারনর সাহেব ১৮৪৩ সালের ১ মে তারিখঅবধি কোম্পানি বাহাদুরের সিবিলসম্পর্কীয় কর্ম্মে ইশ্তাফা দিতে অনুমতি পাইয়াছেন।

এচ বি বেলি।

ভারতবর্ষের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

No. 242.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT.

LEAVES OF ABSENCE.

*The 21st February*, 1843.

Mr. R. E. Cunliffe, late Officiating Civil and Ses-

২৪২ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।

ছুটী।

১৮৪৩ সাল ২১ ফেব্রুআরি।

মেদিনীপুরের সাবেক একটিং সিবিল ও সেশন জজ

sions Judge of Midnapore, for ten days, on private affairs, from the 18th instant.

Mr. R. J. Loughnan, Civil and Sessions Judge of Backergunge, for one day, in excess of the leave granted to him on the 14th November last.

Mr. J. Staniforth, Special Commissioner under Regulation III. of 1828, for the Division of Cuttack, for two days, in extension of the leave granted to him on the 4th ultimo.

### APPOINTMENTS.

Mr. F. Lushington to be Joint Magistrate and Deputy Collector of the 2nd grade at Jessore, but to continue to officiate, until further orders, as Joint Magistrate and Deputy Collector of Pubna.

Baboo Chunder Seekur Roy Chowdree to be a Member of the Ferry Fund Committee at Backergunge.

Mr. Robert Ahmuty to be Member of the ditto ditto at Dinagepore.

*The 27th February*, 1843.

Mr. Assistant Surgeon Daniel James O'Callaghan to perform the Medical duties of the Civil Station of Pubna, vice Mr. Sealy deceased.

### LEAVE OF ABSENCE.

Mr. J. Davidson, Principal Assistant Agent to the Governor General, South Western Frontier, from the 5th proximo, till the sailing of the Ship Windsor, under Section XII. of the Rules of 29th January 1840, in extension of the leave granted to him on the 19th December last.

Baboo Nubboo Chunder Chatterjee, Deputy Collector under Regulation IX. of 1833, in Tipperah, for one month, in extension of the leave of absence granted to him on the 9th ultimo.

### NOTIFICATIONS.

Mr. G. G. Mackintosh made over charge of the Collectorate of Cuttack to Uncovenanted Deputy Collector Rampersaud Roy on the 11th instant, and proceeded to the interior of his District on public duty.

Mr. R. N. Shore received charge of the office of Magistrate and Collector of Pooree (Southern Division Cuttack) from Mr. H. C. Hamilton on the 14th instant.

Moulvie Rooknoodeen Khan, Principal Sudder Ameen, made over charge of the office of Civil and Sessions Judge of Purneah to Mr. T. Sandys on the 20th instant.

Mr. F. B. Kemp made over charge of the Magistracy of Dinagepore to Mr. W. Bell on the 20th instant, and the remaining portion of the leave of absence granted to the latter Officer on the 16th ultimo, is accordingly cancelled.

The leave of absence granted to Mr. A. Ogilvie, Collector of Nuddea for ten days, on the 23rd ultimo, is cancelled at his own request.

J. S. TORRENS,
*Offg. Depy. Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette, 7th March*, 1843.]

শ্রীযুত আর ই কনলিফ সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে বর্ত্তমান মাসের ১৮ তারিখঅবধি দশ দিনের ছুটী পাইয়াছেন।

বাকরগঞ্জের সিবিল ও সেশন জজ শ্রীযুত আর জে লফনন সাহেব গত নবেম্বর মাসের ১৪ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত এক দিনের ছুটী পাইয়াছেন।

১৮২৮ সালের ৩ আইনানুসারে জিলা কটকের স্পেসিয়ল কমিস্যনর শ্রীযুত জে ষ্টানিফোর্থ সাহেব গত মাসের ৪ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত দুই দিনের ছুটী পাইয়াছেন।

### নিয়োগ।

শ্রীযুত এফ লশিংটন সাহেব যশোহরের দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন। কিন্তু অন্য হুকুম না হওনপর্য্যন্ত পাবনার জাইণ্ট মাজিষ্ট্রেটী ও ডেপুটী কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিতে থাকিবেন।

শ্রীযুত বাবু চন্দ্রশেখর রায় চৌধুরী বাকরগঞ্জে গুদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত রাবর্ট আমুটি সাহেব দিনাজপুরে ঐ কমিটির মেম্বর হইবেন।

১৮৪৩ সাল ২৭ ফেব্রুআরি।

সীলি সাহেবের মৃত্যু হওয়াতে আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত ডানিয়েল জেম্স ওকালাঘান সাহেব পাবনার সদর স্থানে চিকিৎসকতা কর্ম্ম করিবেন।

### ছুটী।

দক্ষিণ পশ্চিম অঞ্চলে শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের প্রধান আসিষ্টাণ্ট এজেণ্ট শ্রীযুত জে ডেবিডসন সাহেব গত ১৯ ডিসেম্বর তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১২ ধারানুসারে আগামি মাসের ৫ তারিখঅবধি " উইণ্ডর" নামক জাহাজের না গমনপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে ত্রিপুরার ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু নবচন্দ্র চাটুয্যা গত মাসের ৯ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত এক মাসের ছুটী পাইয়াছেন।

### বিজ্ঞাপন।

শ্রীযুত জি জি মাকিণ্টশ সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে কটকের কালেক্টরী কর্ম্মের ভার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত রামপ্রসাদ রায়ের প্রতি অর্পণ করিয়া সরকারী কর্ম্মেতে আপন এলাকার মফঃসলে গমন করিলেন।

শ্রীযুত আর এন শোর সাহেব বর্ত্তমান মাসের ১৪ তারিখে শ্রীযুত এচ সি হামিল্টন সাহেবের স্থানে কটকের দক্ষিণ অঞ্চল অর্থাৎ পুরীর মাজিষ্ট্রেটী ও কালেক্টরী কর্ম্ম গ্রহণ করিলেন।

প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী রুকনুদ্দীন খাঁ বর্ত্তমান মাসের ২০ তারিখে পুরণিয়ার সিবিল ও সেশন জজী কর্ম্মের ভার শ্রীযুত টি সাণ্ডিস সাহেবের প্রতি অর্পণ করেন্।

শ্রীযুত এফ বি কেম্প সাহেব বর্ত্তমান মাসের ২০ তারিখে দিনাজপুরের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত ডবলিউ বেল সাহেবের প্রতি অর্পণ করেন্ অতএব গত মাসের ১৬ তারিখে শ্রীযুত বেল সাহেবকে যে ছুটী দেওয়া যায় তাহার অবশিষ্ট কাল রহিত হইল।

নদীয়ার কালেক্টর শ্রীযুত এ ওগলবি সাহেবকে গত মাসের ২৩ তারিখে যে দশ দিনের ছুটী দেওয়া যায় তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইয়াছে।

জে এস টরেন্স।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং ডেপুটী সেক্রেটারী।

## SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত মওয়াজি নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং নারায়ণপুর বেঁওতার সরকারী গোলার নমুনাদৃষ্টে খাতিরজমা মত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| চব্বিশপরগনার নারায়পুর প্রথম রকম বেঁওতা | নারায়ণপুর | ১২৪৮ সাল | মোন<br>২১৭৬/<br>১১০৮/ | কোং টাকা<br>৪৩৭৲<br>৪৩৪৲ |

এচ টরেন্স। সেক্রেটারী।

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২ মার্চ সন ১৮৪৩ সাল।

---

বাকীজাত নেমক সন ১৮৪৩ সাল তারিখ ৩১ জানুআরি।

| | | |
|---|---|---|
| **হিজলী।** | | |
| ঘাট দক্ষিণ কালীনগর | ১২৪৭ সাল। | ৪৭৪১৩২॥০ মোন। |
| ঐ ঐ | ১২৪৮ | ৭১০৫৭৩॥০ |
| ঐ ঐ | ১২৪৯ | ১০/ |
| উত্তর কালীনগর | ১২৪৭ | ১০২৪৫৯/ |
| তেরোপাইকা | ১২৪৮ | ৩৬৬৩৬০/ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫/ |
| কৃষ্ণনগর | ১২৪৮ | ৪১০৭৫৮/ |
| ঐ | ১২৪৯ | ৫/ |
| রামনগর | ১২৪৮ | ৯১৩০৩/ |
| ঐ | ১২৪৯ | ৫/ |
| **তমলুক।** | | |
| নারায়ণপুর | ১২৪৭ | ১০৩২৪॥৬॥ |
| ঐ | ১২৪৮ | ৫৫৫৫০৭/ |
| ক্রোকী নেমক | „ | ৯৫।৭৸৶ |
| **২৪ পরগনা।** | | |
| নারায়ণপুর বাহিরবুনী | ১২৪৮ | ২০৪৪/ |
| ঐ তাফাল | „ | ৫২৮৩৬৷০ |
| বেঁওতা | „ | ১৬৪০॥০ |
| শ্রীযুত প্রিন্সেপ সাহেবের নারায়ণপুর প্রথম রকম১২৪৪ | | ২।১ |
| প্রথম রকম | ১২৪৪ | |
| ঐ ঐ | ১২৪৮ | ২৭৮৯॥৯ |
| ঐ দ্বিতীয় রকম | „ | ৬০৭৫।৩॥ |
| ঐ ঐ | ১২৪৯ | ৬১/১। |
| বালিয়াঘাটা | ১২৪৮ | ৩৩২॥০ |
| ডাইমনহারবোর | ১২৪৭ | ৪১৬০/৫ |
| ঐ | ১২৪৮ | ১৬২৯৫/ |
| বাগুণ্ডী | ১২৪৭ | ৪৭/ |
| ঐ | ১২৪৮ | ৪৭৬৩৭/ |
| **চট্টগ্রাম।** | | |
| নেজামপুর ডোমখালি | ১২৪৮ | ৭৭০৯॥০ |
| সদর ঘাট | „ | ২০০৬/৯ |
| আরাকেন পাঙ্গা | ১৮৪১।৪২ | ৭২৭।০ |
| ঐ | ১৮৪২।৪৩ | ৮৬৬০২/৫ |
| ক্রোকী | ১৮৪৩ | ৯/১।৶ |
| **শালিখা।** | | |
| মান্দরাজ পরমিট | ১৮৪১।৪২ | ১৯২৭৮২৸৪ |
| ঐ ঐ | ১৮৪২।৪৩ | ৪২৯৬৪৮।৫ |

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৭ মার্চ।]

| | | |
|---|---|---|
| গুড়া সৈন্ধব ইমফিরিয়র ... ... ... | ১৮৪০। ৪৯ ... ... ... ... ... | ৭৮।৭॥/ |
| ক্রোকী করকচ ... ... ... ... | ১৮৪২। ৪৩ ... ... ... ... ... | ১৪।১ |
| ঐ সৈন্ধব ... ... ... ... ... ... | ,, ... ... ... ... ... | ,, ।৬। |
| কটক পাঙ্গা ... ... ... ... ... | ১২৪৭ ... ... ... ... ... ... | ১৮৬৭৬৯॥০ |
| ঐ ঐ ... ... ... ... ... | ১২৪৮ ... ... ... ... ... ... | ২৪৬৮০৩।০ |
| খোরদা পাঙ্গা ... ... ... ... | ১২৪৫ ... ... ... ... ... ... | ৮০০/ |
| ঐ ঐ ... ... ... ... ... | ১২৪৬ ... ... ... ... ... ... | ১৭৪৮/ |
| ঐ ঐ ... ... ... ... ... | ১২৪৭ ... ... ... ... ... ... | ৩৪০৩৫৸০ |
| ঐ ঐ ... ... ... ... ... | ১২৪৮ ... ... ... ... ... ... | ২৮৭১৪/ |
| বালেশ্বর পাঙ্গা ... ... ... ... ... | ১২৪৭ ... ... ... ... ... ... | ৩৩৮/৪ |
| ঐ ঐ ... ... ... ... ... | ১২৪৮ ... ... ... ... ... ... | ৩৩১৯৩৯।১ |
| ঐ ঐ ... .. .. .. | ১২৪৯ .. .. .. .. ... .. | ১৪২৯২/ |
| ক্রোকী পাঙ্গা ... ... ... ... | ১৮৪২। ৪৩ ... ... ... ... ... | ১৭০/৪৸ |

বিমৌজিব হুকুম সাহেবান আলীশান বোর্ড পরমিট নমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৩ ফেব্রুআরি।

এচ টরেন্স সেক্রেটারী

## SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরি জেলা মুরশিদাবাদ এই যে।

বদরজমা খাঁ কীং মৌজে বাহাদুরপুর যাহার সদর জমা ৮৪০।৶৬ পাই সরকারের বাকী আদায় কারণ ৩৩৫০ টাকা পণে বিক্রী হইয়া সরকারের পাওনা বাদে ৩২৮০ টাকা পাইবার বাসনায় দরখাস্ত করিয়াছে মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর অন্য কেহ উক্ত টাকার দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া আপনং দরখাস্ত মায় সাবুদ গুজরায় নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল ২৩ ফেব্রুআরি মং সন ১২৪৯ সাল তারিখ ১৩ ফালগুণ।

*Moorshedabad Collectorate, 23d February,* 1843. A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরি জেলা মুরশিদাবাদ এই যে।

জঙ্গীপুর শাকীনের শ্রীধর দে এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে কীং জাজিগ্রাম যাহার সদর জমা ৬১৯।৶৯ পাই সেতাবচান্দ জগতের নামে তাহুদ লেখা যায় উক্ত জগত ঐ তালুক সন ১২৪৫ সালের ১০ অগ্রহায়ণে ২২০০ টাক পণে মজহরের নিকট বিক্রী করিয়া রীতিমত কওয়ালা লিখিয়া দিয়াছে মতে মজহর খরিদের তারিখ-হইতে মকবুল দখিলকার থাকিয়া প্রার্থনা রাখে যে সাবেক নাম খারিজে উহার নাম জারি করা যায় অতএব ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর অন্য কেহ ঐ মহালের দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া আপনং দরখাস্ত মায় সাবুদ গুজরায় নতুবা মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৩ ফেব্রুআরি মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ১৩ ফালগুণ।

*Moorshedabad Collectorate, 23d February,* 1843. A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তহারনামা কাছারী কালেক্টরী জেলা ঢাকা জালালপুর এই যে

সন ১৮৪১ সনের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্টোবরের চিঠীঅনুসারে ও গবর্ণমেন্ট গেজেটের ১৮৪২ সনের ২২ জানুআরির লিখিত প্র শংসীয় সাহেবানের আদেশমতে সন ১২৪৯ সনের লাগাএদ কীস্তি ফাল্গুণের বাকী খাজানা যে সকল মহালের আদায় না হয় ঐ সকল মহলাত সন ১৮৪৩ সনের ২৮ মার্চ মোতাবেক সন ১২৪৯ সনের ১৬ চৈত্র এ জিলার কালেক্টরী কাছারীতে বিক্রী হইবেক উক্ত মহালের মালগুজারদারানের উচিত যে আপনং জিম্মার বাকী খাজানা ২৭ মার্চ সূর্য্যাস্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে ও যদি বাকীদারান উক্ত নিয়ম মতে বাকী আদায় না করে তবে ঐ বাকী টাকা না লইয়া বাকীর মহাল নিলাম করা যাইবেক আর খাজানা না লওয়ার আপত্তি গ্রাহ্য হইবেক না আর যে কেহ নীলাম খরীদের বাসনা রাখে ঐ তা-রিখে হাজির হইয়া খরীদ করে ইতি। সন ১৮৪৩ সাল তারিখ ২৮ ফেব্রুআরি মোতাবেক সন ১২৪৯ তারিখ ১৮ ফালগুন।

*Dacca Collectorate, 28th February,* 1843. B. H. COOPER, *Offg. Collector.*

---

ইশ্তেহারনামা কাছারী সুপরিন্টেণ্ডেন্টী মহালাত খাস ও বাজেয়াপ্তী জিলা মুরশিদাবাদাদি।

৯৪ নম্বর। শ্রীযুত সরকার বাহাদুর বাদী। শিবচন্দ্র শর্ম্মা তস্য উত্তরাধিকারি রামমোহন শর্ম্মা সাকিন বড় নগর ও হড়হড়ি বয়াঢ় পরগনে বনহাট চাকলে কানফলা। প্রতিবাদী।

বন্দোবস্তের বিষয়।

এই যে চাকলে কানফলা অন্তর্গত বনহাট পরগনা সংক্রান্ত হড়হড়ি বয়াঢ়ের নিষ্কর ভূমি সরকারে বাজে-য়াপ্ত হইয়া অত্রাজ্জালয়াধীন ডেপুটী কালেক্টর শ্রীযুত এডওয়ার্ড স্মার্ট সাহেবের দ্বারা মোওয়াজী ৯৮৸০ টাকা পয়মাস হওত কোং মং ১১৭॥৶৯ পাই টাকা রাজস্ব নিরুপিত ও নির্দ্ধার্য্য হইয়া পূর্ব্ব ভূম্যধিকারির নামে রীতিমত বন্দোবস্ত করিয়া লওনের আদেশে বারম্বার সংবাদনামা ও ঘোষণাপত্র প্রকাশ ও প্রচার করা যায় কিন্তু তাহাতে এপর্য্যন্ত কোন ব্যক্তি শিবচন্দ্র শর্ম্মার অথবা তস্য উত্তরাধিকারি রামমোহন শর্ম্মার উত্তরাধিকারিস্বরূপে উপস্থিত হইয়া চিরস্থায়ি বন্দোবস্ত করিয়া লইলেক না একারণ সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাত কারণ ঘোষণাপত্র প্রচার করা যাইতেছে উচিত যে যে কেহ প্রাগুক্ত প্রতিবাদির স্বত্বাধিকারী থাকে এই ঘোষণাপত্র প্রচারের দিবসহইতে নিয়ম ১ এক মাস মধ্যে এই কাছারীতে উপস্থিত হইয়া রীত্যানুসারে চিরস্থায়ি বন্দোবস্ত করিয়া লয় অথবা বন্দোবস্ত করিয়া লইতে অস্বীকার থাকিলে তাহার বিবরণ দর্শায় নচেৎ নিয়ম গতে প্রতিবাদির উত্তরাধিকারি না থাকনের

জানে ঐ ভূমি সন ১৮১৯ সালের ১০ আইনের মর্ম্ম ও আদেশানুসারে সরকারেখাস করা যাইবেক পশ্চাৎ কোন ব্যক্তির কোন অর্থে আপত্তি শ্রবণ হইবেক না। ইতি সন ১৮৪৩ সাল ১ ফিব্রুআরি সন ১২৪৯ সাল ২০ মাঘ বুধবার।

সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের দফ্তরখানা জিলা বীরভূম। মোকাম সিউড়ি সন ১৮৪৩ সাল ১ ফিব্রুআরি।

এফ এল বর্ফর্ট। সুপরিন্টেণ্ডেণ্ট। মহালাত খাস ও বাজেয়াপ্তী।

## INSOLVENT COURT.

### COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of WILLIAM ANDERSON, an Insolvent.

On Saturday, the seventh day of January last, upon an application of the Assignee in this matter: It was ordered, that the said Assignee do from and out of the sum of Co.'s Rs. 10,629-14 As. in his hands pay a dividend at the rate of Co.'s Rs. 2 and 8 As. per cent. (which will amount to the sum of Co.'s Rs. 0,730-8-2) upon the several claims admitted on the Schedule of the said Insolvent, so soon as such claims shall be duly substantiated to the satisfaction of the said Assignee.

Notice whereof is hereby given.

*Assignee's Office, 25th February,* 1843.

The like Notice in the matter of JOHN JOAKIM, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 961-7-5, a dividend at the rate of Co.'s Rs. 1-12 As. per 100 Sa. Rs. (amounting to Co.'s Rs. 780-1-8) be paid.

The like Notice in the matter of CHARLES FERNANDO LEAL, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 289-12, a dividend at the rate of one per cent. (amounting to Co.'s Rs. 119-15-5) be paid.

The like Notice in the matter of WILLIAM PATRICK, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 2,959-13-5, a dividend at the rate of 8 per cent. (amounting to Co.'s Rs. 1,446-2-4) be paid.

The like Notice in the matter of HUGH COLQUHOUN, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 1,119-2-1, a dividend at the rate of Co.'s 8 As. per cent. (amounting to Co.'s Rs. 548-8-2) be paid.

The like Notice in the matter of JAMES CHURCH, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 9,195-12-1, a dividend at the rate of 46 per cent. (amounting to Co.'s Rs. 8,481-13-2) be paid.

The like Notice in the matter of JAMES COLQUHOUN, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 19,894-10-9, a dividend at the rate of Co's. Rs. 8-14 As. per cent. (amounting to Co.'s Rs. 19,159-3-2) be paid.

The like Notice in the matter of WILLIAM STEWART SMITH, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 6,675-6-4, a dividend at the rate of 27 per cent. (amounting to Co.'s Rs. 5,999-1-4) be paid.

## যোত্রহীনেরদের আদালত।

### কলিকাতাস্থ অক্ষম ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

যোত্রহীন উলিয়ম আণ্ডরসন সাহেবের বিষয়

গত জানুআরি মাসের ৭ তারিখ শনিবারে এই বিষয়ে আসৈনি সাহেবের দরখাস্তক্রমে হুকুম হইল যে উক্ত আসৈনির হাতে যে ১০,৬২৯৸৵০ আছে তাহাহইতে তিনি শতকরা ২৷৷০ টাকার ডিবিডেণ্ড দাওয়াদারেরদিগকে দিবেন উক্ত যোত্রহীনের ফর্দ্দেতে যে সকল দাওয়াদারেরদের নাম লেখা আছে তাহারদের দাওয়া যদি আসৈনি সাহেব মাতবর বোধ করেন্ তবে সকলের মধ্যে উক্ত হারে ৯,৭৩০৷৷২ দেওয়া যাইবেক।

তদ্বিষয়ের সম্বাদ ইহার দ্বারা দেওয়া যাইতেছে।

আসৈনির দফ্তরখানা। ১৮৪৩ সাল ২৫ ফেব্রুআরি।

যোত্রহীন জন জোয়াকিম সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল। এই বিষয়ে হুকুম হইল যে কোম্পানি ৯৬১৷৴৫ টাকাহইতে সিক্কা শতকরা পৌনে দুই টাকার হারে ডিবিডেণ্ড দেওয়া যাইবেক তাহাতে সর্ব্বসুদ্ধ ৭৮০/৮ দেওয়া যায়।

যোত্রহীন চার্লস ফর্ণাণ্ড লীল সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল। এই বিষয়ে হুকুম হইল যে ২৮৯৸০ টাকাহইতে শতকরা ১ টাকার হিসাবে সর্ব্বসুদ্ধ ১১৯৸৴৫ টাকা দেওয়া যায়।

যোত্রহীন উলিয়ম পাত্রিক সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল। এই বিষয়ে হুকুম হইল যে ২৯৫৯৸৵৫ টাকাহইতে শতকরা ৮ টাকার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ১,৪৪৬৵৪ টাকা দেওয়া যায়।

যোত্রহীন হিউ কোহূন সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল এবং এই বিষয়ে হুকুম হইল যে ১,১১৯৵১ টাকাহইতে শতকরা ৮ টাকার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ৫৪৮৷৷২ টাকা দেওয়া যায়।

যোত্রহীন জেমস চর্চ সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল এবং এই বিষয়ে হুকুম হইল যে ৯১৯৫৸১ টাকাহইতে শতকরা ৪৬ টাকার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ৮৪৮১৸/২ টাকা দেওয়া যায়।

যোত্রহীন জেমস কোহূন সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল এবং এই বিষয়ে হুকুম হইল যে ১৯,৮৯৪৷৷৵৯ টাকাহইতে শতকরা ৮৸৵ টাকার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ১৯,১৫৯৴২ টাকা দেওয়া যায়।

যোত্রহীন উলিয়ম ষ্টুয়ার্ট স্মিথ সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল এবং এই বিষয়ে হুকুম হইল যে ৬৬৭৫।৵৪ টাকাহইতে শতকরা ২৭ টাকার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ৫৯৯৯/৪ টাকা দেওয়া যায়।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৭ মার্চ।]

The like Notice in the matter of KENNETH ROSS MACKENZIE, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 5,583-13-5, a dividend at the rate of 6¼ per cent (amounting to Co.'s Rs. 5,425-10) be paid.

---

The like Notice in the matter of PARBUTTY-CHURN BOSE, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 1,419-5-11, a dividend at the rate of Co.'s 8 As. per cent. (amounting to Co.'s Rs. 1,252-6-2) be paid.

---

The like Notice in the matter of CHARLES PRINCE SEALY, an Insolvent, in which it was ordered, that out of the sum of Co.'s Rs. 933-11-8, a dividend at the rate of Co.'s Rs. 4 per 100 Sa. Rs. (amounting to Co.'s Rs. 836-15) be paid.

---

IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of the Petition of JAMES YOUNG, GEORGE BALLARD, JAMES CHARLES COLEBROOKE SUTHERLAND, and NATHANIEL ALEXANDER, of Calcutta, Merchants, Agents and Bankers, Insolvents, seeking the benefit of the Act of the Ninth year of the reign of His late Majesty George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies.

NOTICE is hereby given, that by an Order of this Court made and passed on the 25th day of February last past, in this matter, It is ordered, that William Cobb Hurry be discharged from being an assignee of the Estate and Effects of the said Insolvents, and that John Wallis Alexander be appointed sole assignee of such Estate and Effects, and that the Indenture of assignment of twelfth day of January, one thousand eight hundred and thirty-three, made between Patrick O'Hanlon, Esquire, the Common Assignee of the said Court of the one part, and the said William Cobb Hurry and Frederick Handel Burkinyoung of the other part, should be the same was hereby vacated, pursuant to the provisions of the statute Ninth George the Fourth, Chapter seventy-three, Section thirteenth. And it was further ordered, that the said William Cobb Hurry should account for and deliver up to John Wallis Alexander, the now Assignee of the Estate and Effects of the abovenamed Insolvents, all such Estate and Effects, Books, Papers, Writings, Deeds and all other Evidences relating thereto as shall have come to the hands of the said William Cobb Hurry by virtue of such assignment. It was further Ordered, that the substance of this order should be published in the English and Bengalee language and characters once in the Calcutta Gazette, the Englishman, the Bengal Hurkaru, the Calcutta Exchange Gazette, and in the two principal Bengalee newspapers of Calcutta, styled the Government Gazette and the Sumachar Chundrika.

HENDERSON AND THOMAS,
*Attornies for J. W. Alexander,*
*The Assignee of the Insolvents above named.*

[*Government Gazette, 7th March,* 1843.

যোত্রহীন কেনেথ রস মাকেঞ্জি সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল এবং এই বিষয়ে হুকুম হইল যে ৫৫৮৩৸/৫ টাকাহইতে শতকরা ৬।০ টাকার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ৫৪২৫॥৵০ দেওয়া যায়।

---

যোত্রহীন পার্ব্বতীচরণ বসুর বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল এবং এই বিষয়ে হুকুম হইল যে ১৪১৯।/১১ টাকাহইতে শতকরা ॥০ আনার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ১২৫২।৶২ টাকা দেওয়া যায়।

---

যোত্রহীন চার্লস প্রিন্স সীলি সাহেবের বিষয়

উক্ত প্রকারে সম্বাদ দেওয়া গেল এবং এই বিষয়ে হুকুম হইল যে ৯৩৩॥৶৮ টাকাহইতে সিক্কা কোম্পানির ৪ টাকার হারে ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধা ৮৩৬৸৶ টাকা দেওয়া যায়।

---

কলিকাতার যোত্রহীনদিগের পরিত্রাণার্থ আদালত।

শহর কলিকাতার জেম্‌স ইয়ং জর্জ বেলার্ড জেম্‌স চারলস কলব্রুক সথর্লাণ্ড এবং নাথানিএল আলেকজাণ্ডর যাঁহারা সওদাগর এবং এজেন্ট দেওলিয়া হইয়াছেন তাঁহারদিগের দরখাস্তের বিষয়

সমাচার দেওয়া যাইতেছে যে উক্ত কোর্টহইতে উক্ত বিষয়ে ২৫ ফেব্রুআরি তারিখে হুকুম প্রকাশ হয় যে উলিয়ম কব হরি সাহেব উক্ত ইষ্টেটের এসাইনিহইতে রহিত হইবাতে জান ওয়ালিস আলেকজাণ্ডর সাহেব উক্ত ইষ্টেটের এসাইনি পদে নিযুক্ত হইলেন আর ১৮৩৩ সালের ১২ জানুআরি তারিখের এসাইনমেণ্ট ডীড যাহাতে পাট্রিক ওহানলন সাহেব কামান এসাইনি প্রথম পার্ট উলিয়ম কব হরি ফ্রেদৃক হেনডেল বরকিনইয়ং দ্বিতীয় পার্ট তাহা বাতিল হয় আর হুকুম হইল যে উক্ত উলিয়ম কব হরি হালের নিযুক্ত উক্ত ইষ্টেটের এসাইনি জান ওয়ালিস আলেকজাণ্ডর সাহেবকে হিসাব তৈয়ার করিয়া দেন এবং কাগজপত্র বহিসকল ডীডসকল যাহা উক্ত উলিয়ম কব হরি সাহেবের হস্তে এসাইনমেণ্ট প্রমাণে আছে তাহা দেন আর হুকুম হইল যে এই হুকুমের মর্ম্মকথা প্রকাশ্য হয় ইঙ্গরাজী এবং বাঙ্গলা ভাষায় কলিকাতা গেজেট ইঙ্গলিসমেন বাঙ্গাল হরকরা কলিকাতা এক্সচেঞ্জ গেজেট এবং দুই প্রধান সমাচার পত্রে যাহা গবর্ণমেণ্ট গেজেট এবং সমাচার চন্দ্রিকা ইতি।

উক্ত যোত্রহীনেরদের এসৈনি
শ্রীযুত জে ডবলিউ আলেকজান্দর
সাহেবের উকীল হেণ্ডরসন ও তামস।

---

শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

এস্তাহার যে

জান ভিকটার লেণ্ডিমেন।

শহর কলিকাতার উইলিংটান স্কোয়ের নিবাসি কলিকাতার রেবিনিউর এবং জুডিসিএল ডিপার্টমেণ্টের এককৌণ্টেণ্টের সাহায্যকারক ছিলেন এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ চতুর্থ জর্জ নামক রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষে সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধার জন্য প্রার্থনা করেন্ ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শুক্রবার ৭ আপ্রেল ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে। ঐ জান ভিকটার লেণ্ডিমেনের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দফ্তরখানায় গিয়া দেখিবেন ইতি। মারসাল এণ্ড ওয়ালর। অক্ষম ঋণির উকীল। ২ ফেলিপ্লেস। ২৩ ফেব্রুআরি ১৮৪৩।

SHERIFF'S SALES. • সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে জোজেফ এড্বার্ড রুচ সাহেবের নামে ফাইরাই ফেসিয়স নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি মার্চ মাসের ৯ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশদ্বারের নিকট নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

কলিকাতা নগরের নলপুকুরের গলির শামিল ও তন্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টকনির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।২ সাত কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত জোজেফ এড্বার্ড রুচ সাহেবের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে মিসিস ক্লার্কের বাটী ও সম্পত্তি পশ্চিম দিগে ব্রজমোহন মিত্রের রাইয়তী ভূমি উত্তর দিগে কোম্পানির নরদমা দক্ষিণ দিগে সরকারী রাস্তা।

মন্তব্য। এই বাটী ও ভূমি আসামীকে বন্ধক দেওয়া গিয়াছিল এবং তাহার সকল কাগজপত্র তাঁহার হাতে আছে যাঁহারা তাহা দেখিতে চাহেন তাঁহারা আসামীর উকীল শ্রীযুত গ্রাণ্ট ও রায়ান ও রেমফ্রি সাহেবের নিকটে তাহা দেখিতে পারেন।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে মৃত গোলোক নাথ বসুর আইনমতে প্রতিনিধি ও এক মাত্র উত্তরাধিকারিণী শ্রীমতী অন্নপূর্ণা দাসীর নামে ফাইরাই ফেসিয়াস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি মার্চ মাসের ৯ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকট নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। জিলা চব্বিশ পরগনার বরিদহাটী পরগনায় মথুরাপুর ও আলীপুর তরফে মৌজা বড়ু ইত্যাদির শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ৬০ ষাইট বিঘা তাহাতে অনেক পাকাবাড়ী ও বাগান ও পুকুর ইত্যাদি আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত গোলোকনাথ বসুর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এই রূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে সরকারী রাস্তা দক্ষিণ দিগে জলপূর্ণ গড় এবং রামরাম গাঙ্গোলির বাটী ও ভূমি পূর্ব্ব দিগের এক অংশে চণ্ডীচরণ ন্যায়ালঙ্কার ও রাম সিংহের বাটী ও ভূমি এবং অপর ভাগে বাগপুষ্করিণী ও গড় এবং পশ্চিম দিগে দর্পনারায়ণ সেন ওগয়রহের বাটী ও ভূমি।

২ দফা। এবং চব্বিশপরগনার বরিদহাটি পরগনার বড়ুর শামিল ও তন্মধ্যস্থিত বাগপুকুর নামে যে এক পুকুর তাহাতে এক পাকাঘাট এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২ দুই বিঘা তাহাতে অনেক গাছ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত গোলোকনাথ বসুর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে সরকারী রাস্তা দক্ষিণ ও পশ্চিম দিগে বৈদ্যনাথ বসু ওগয়রহের বাটী ও ভূমি এবং পূর্ব্ব দিগে গুড়িয়ার বাগান নামে বাগানের নরদমা।

৩ দফা। এবং উক্ত বড়ুর শামিল ও তন্মধ্যস্থিত খাঁ পুকুরনামে খ্যাত যে এক পুকুর তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ৪ চারি বিঘা এবং তাহাতে নানা জাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত গোলোকনাথ বসুর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে কালী নাপিতের বাটী ও ভূমি দক্ষিণ দিগের এক ভাগে রামচন্দ্র তেলির বাটী ও ভূমি অপর ভাগে কালী ভাটের বাটী ও ভূমি এবং পশ্চিম দিগে রামকমল বন্দ্যোপাধ্যায়ের ভূমি।

৪ দফা। এবং উক্ত বড়ুর শামিল ও তন্মধ্যস্থিত আদ্য গঙ্গানামে যে এক পুকুর তাহাতে পাকা ঘাট এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ১৩। তের বিঘা পাঁচ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত গোলোকনাথ বসুর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে সরকারী রাস্তা উত্তর ও পশ্চিম দিগে বৈদ্যনাথ বসুর বাগাৎ ভূমি ও ভাদড় ধোবা ওগয়রহের বাটী ও ভূমি পূর্ব্ব দিগে ফকির মুসলমানের বাটী ও ভূমি।

৫ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত দর্পগোরবাটী নামে যে এক খণ্ড ও বন্দ নিষ্কর ভূমি কমবেশ ২/ দুই বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত গোলোকনাথ বসুর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে চন্দ্র মণ্ডলের ভূমি পূর্ব্ব দিগে দর্পনারায়ণ কৈবর্ত্তের ভূমি উত্তর দিগে ভগবান কুমারের বাটী ও ভূমি পশ্চিম দিগে লক্ষ্মণ পোদ্দারের বাটী ও ভূমি।

৬ দফা। এবং উক্ত বড়ুর শামিল ও তন্মধ্যস্থিত গুড় বাগান নামে যে এক খণ্ড ও বন্দ নিষ্কর বাগাৎ ভূমি কমবেশ ৩৷৷০ তিন বিঘা দশ কাটা এবং তাহাতে নানা জাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত গোলোকনাথ বসুর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে নরদমা পূর্ব্ব এবং উত্তর দিগে গড় এবং দক্ষিণ দিগে নরদমা উত্তর দিগে রামচন্দ্র সিংহের বাটী ও ভূমি।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে কেশবচন্দ্র পাল ও রূপচন্দ্রভদ্র ও গোপালচন্দ্র ভদ্রের নামে ফাইরাই ফেসিয়াস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি বর্ত্তমান মার্চ মাসের ৯ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুইপ্রহরের সময়ে কলিকাতার বড়বাজারে ব্রাইটমেন কোম্পানির গুদামে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

উক্ত কেশবচন্দ্র পাল ওগয়রহের সম্পত্তি বিশেষতঃ নানা প্রকার কাপড় অর্থাৎ ঢাকাই ধুতী ও একলাই ও শান্তিপুরের ধুতী ও একলাই ও মলমল ও জগন্নাথমজলীন ও লাংকেলাৎ ও কেম্বৃক ইত্যাদি।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৭ মার্চ।

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MARCH 14, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১৪ মার্চ।

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 2.

*To the Judges in the Lower Provinces.*

It is hereby notified, for the information and guidance of all the Courts, that the Courts of Sudder Dewanny Adawlut at Calcutta and Allahabad have ruled that, by Section 18, Regulation X. 1829, any Vakeel, or authorized pleader, or Mooktar who shall present any paper, petition, or any deed, or document, requring to be stamped, on unstamped paper, or paper not bearing the proper Stamp, must forfeit five times the amount of the Stamp which ought to have been used in the one case, or five times the difference in the other; that by Construction No. 1120, the Civil Courts having no discretion left to them, must in all cases levy the fine prescribed by the Section cited from any Vakeel, authorized pleader, or Mooktar appointed under Regulation XII. 1833, who may file any paper contrary to the provisions of that enactment; and that from the very comprehensive terms employed, petitions of plaint, and of appeal regular and special, and applications for review of judgment are included in those terms.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 20th January, 1843.

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

২ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত জজ সাহেব বরাবরেষু।

আলাহাবাদ ও কলিকাতার সদর দেওয়ানী আদালতের সাহেবেরা সকল আদালতের উপদেশ ও বিজ্ঞাপনের নিমিত্ত জানাইতেছেন যে ১৮২৯ সালের ১০ আইনের ১৮ ধারাতে এমত হুকুম আছে যে যদি কোন আদালতের মোকররী উকীল কি ক্ষমতাপ্রাপ্ত সওয়ালজওয়াবকারক কি মোখ্তার ইষ্টাম্প কাগজে লিখিবার যোগ্য কোন প্রকার কাগজপত্র কি দরখাস্ত কি দলীলদস্তাবেজ ইষ্টাম্পরহিত কাগজে লিখিয়া দাখিল করে তবে যে ইষ্টাম্প কাগজে লেখা উপযুক্ত ছিল তাহার মূল্য টাকার পাঁচ গুণ জরীমানা দিবেক এবং যদি কম মূল্যের ইষ্টাম্প কাগজে লেখে তবে যত কমে লেখা হইয়া থাকে তাহার পাঁচগুণ জরীমানা দিবেক। এবং ১১২০ নম্বরী আইনের অর্থে হুকুম আছে যে এই বিষয়ে আপন বিবেচনামতে কার্য্য করিতে দেওয়ানী আদালতের কোন ক্ষমতা নাই কিন্তু যে কোন উকীল কি ক্ষমতাপ্রাপ্ত সওয়ালজওয়াবকারক কি ১৮৩৩ সালের ১২ আইনানুসারে নিযুক্ত মোখ্তার ঐ আইনের বিধির বিরুদ্ধ কোন কাগজপত্র দাখিল করে তাহার স্থানে উক্ত ধারার নির্ণীত জরীমানা অবশ্য উসুল করিতে হইবেক। ঐ ১৮ ধারার কথা অতিসাধারণরূপে লেখা গিয়াছে এপ্রযুক্ত নালিশের আরজী এবং জাবেতামত ও খাস আপীলের আরজী এবং পুনর্ব্বিচারের দরখাস্ত তাহার মধ্যে গণ্য করিতে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২০ জানুআরি।

John C. Marshman, *Bengalee Translator.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 2.

*To the Several Criminal Authorities in the Lower Provinces.*

The Court having been in communication with

## সদর নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

২ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত নানা ফৌজদারীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

যে বন্দুয়ানেরা এমারৎ রাস্তাইত্যাদির তজ্জাবধারক

the Military Board regarding the feeding and clothing of convicts placed under charge of Executive Officers, direct that it be considered as a general rule that such convicts are to be lodged and fed by the Executive Officers, but to be supplied with clothing by the Magistrates in charge of the Jails from which the convicts are detached.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 27th January, 1843.

---

No. 4.

*To the Several Criminal Authorities in the Lower Provinces.*

A recent Circular No. 3,465, dated 16th September, 1842, having noticed to the Judicial Authorities that Act XXX. 1841, is the only law under which contempt of Court can now be punished, and "prevarication" not appearing to be correctly classable under the "obstructions to Justice," rendered punishable by that enactment, it has accordingly been ruled by the Courts of Nizamut Adawlut at Calcutta and Allahabad, that Construction No. 1,177, must be held to be rescinded.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 3d February, 1843.

---

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 2.

*From the Secretary to the Sudder Board of Revenue to the Commissioner of Revenue for the Division of——*

I am directed by the Sudder Board of Revenue to request that you will direct the attention of your subordinates to the annexed Copy of a Circular issued by the Court of Sudder Dewanny and Nizamut Adawlut, and inform them that the Rules therein prescribed will be held applicable to the Officers of the Revenue Department.

2nd. There is an old order* of the Department that on every change of Officers, the person receiving charge of the Collectorship shall report on the state of the records. You are requested to see that this is duly attended to in future.

E. CURRIE, *Secretary.*

Fort William, 10th February, 1843.

* Circular, 19th Feb. 1819.

No. 4052.

*To the Civil and Criminal Authorities in the Lower Provinces.*

With the sanction of Government, it is notified, for the information and guidance of all Public Officers at the head of Establishments containing records, that in future, any officer who permits the records of his Office to fall into disorder shall be held responsible to Government for the expenses incurred in their readjustment, and any functionary receiving charge of an Office, the records of which may

সাহেবেরদের অধীনে থাটে তাহারদের আহার ও বস্ত্রাদির বিষয়ে মিলেটারী বোর্ডের সাহেবেরদের সঙ্গে সদর নিজামৎ আদালতের সাহেবেরদের লিখনপঠন হওয়াতে সদর আদালত এই সাধারণ বিধি করিতেছেন যে ঐ বন্দুয়ানেরা এমারৎ রাস্তাইত্যাদির যে তত্ত্বাবধারক সাহেবদিগের অধীনে খাটে তাঁহারা বাসস্থান ও খোরাকী দিবেন এবং যে জেলখানাহইতে ঐ বন্দুয়ানেরদিগকে পাঠান যায় সেই জেলখানার কর্তৃত্বকারী মাজিষ্ট্রেট সাহেব তাহারদের বস্ত্রাদি দিবেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৭ জানুআরি।

---

৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত নানা ফৌজদারীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

১৮৪২ সালের ১৬ সেপ্টেম্বর তারিখের ৩৪৬৫ নম্বরী সরকুলর অর্ডরের দ্বারা আদালতসম্পর্কীয় কার্য্যকারকদিগকে জানান গিয়াছিল যে ১৮৪১ সালের ৩০ আইনবিনা এক্ষণে আর কোন আইনের দ্বারা আদালতের অবজ্ঞার দণ্ড হইতে পারে না। এবং ঐ আইনের দ্বারা যে "যথার্থ বিচারের বাধার" অপরাধের দণ্ড নিরূপণ আছে সেই অপরাধের মধ্যে "অপ্রকৃত উত্তর" জ্ঞান হইতে পারে না। এই নিমিত্ত কলিকাতা ও আলাহাবাদের সদর নিজামৎ আদালত ১১৭৭ নম্বরী আইনের অর্থ রদ করিয়াছেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ৩ ফেব্রুআরি।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## সদর বোর্ড রেবিনিউর সরকুলর অর্ডর।

২ নম্বর।

অমুক এলাকার শ্রীযুত রাজস্বের কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর সেক্রেটারীর পত্র।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের পশ্চাৎ লিখিত সরকুলর অর্ডরের বিষয়ে তোমার অধীন কার্য্যকারকদিগকে মনোযোগ করিতে সদর বোর্ড রেবিনিউর সাহেবেরা হুকুম করিতেছেন। তাঁহারদিগকে তুমি জানাইবা যে ঐ সরকুলর অর্ডরের বিধি রাজস্বসম্পর্কীয় কার্য্যকারকেরদের বিষয়ে খাটে।

২। এই সিরিশ্তার এইমত এক প্রাচীন হুকুম* আছে যে কর্ম্মকারকেরদের যখন নিবর্ত্ত পরিবর্ত্ত হয় তখন যে ব্যক্তি কালেক্টরী কর্ম্মের ভার গ্রহণ করেন তিনি রোয়দাদী কাগজপত্রের অবস্থার বিষয়ের রিপোর্ট করিবেন। উত্তর কালে এইরূপ পাঠাইবার বিষয়ে চেষ্টা পাইতে তোমার প্রতি হুকুম হইল।

ই করি। সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ১০ ফেব্রুআরি।

* ১৮১৯ সালের ১৯ ফেব্রুআরির সরকুলর অর্ডর।

৪০৫২ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানী ও ফৌজদারীর কার্য্যকারক বরাবরেষু।

যে সকল সিরিশ্তার রোয়দাদ আছে তাহার সকল প্রধান সরকারী কর্ম্মকারকের বিজ্ঞাপন ও উপদেশের নিমিত্ত গবর্ণমেণ্টের অনুমতিক্রমে জানান যাইতেছে যে উত্তর কালে যে কোন কর্ম্মকারক আপন সিরিশ্তার রোয়দাদ গোলমাল হইতে দেন সেই কাগজপত্র পুনর্ব্বার সাজাইয়া রাখিতে যে খরচ হয় তাহার বিষয়ে সরকারের পক্ষে সেই কর্ম্মকারক দায়ী হইবেন। এবং কোন কর্ম্মকারক কোন সিরিশ্তার ভার গ্রহণ করিলে যদি

be in disorder, or so immethodically arranged as to prevent the ready production of papers when called for who shall fail to make a timely report of their state, shall be similarly held answerable for the outlay attending the assortments of the records.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 4th November, 1842.

## NOTIFICATION.

There being at present five Vacancies in the Stipendiary Class of the Medical College, the same will be open to competition to all who can produce testimonials of good Character from the Master of the School or College in which they have been educated, as well as written Certificates specifying that they are able to read and write English with fluency and facility, can analyze a passage in Milton's Paradise Lost, Robertson's Histories, or other Works of the same Classical Standard, and are acquainted with Arithmetic as far as the Rules of Proportion. The age of all Candidates must not be less than fifteen, or above eighteen years of age. Applicants, possessing the requisite Certificates and qualification, to produce them before the Secretary to the Medical College on or before the 28th of March 1843, the day of Examination being fixed for the 1st of April. The amount of Stipend is 8 Rupees per month, tenable for five years.

By Order,

F. J. Mouat, M. D. *Secy. Med. Col.*

Medical College, 1st March, 1843.

## NOTIFICATION.

APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

The 3rd March 1843.

Munmohun Baboo (Moonsiff in Chittagong on leave) to be acting Moonsiff of Nawabgunge; Zillah 24 Pergunnahs.

Syud Abdoor Rouf (who has obtained a Diploma) to be Moonsiff of Chintamun, Zillah Dinagepore.

W. Kirkpatrick, *Deputy Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 554.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT,
*The 1st March,* 1843.

Mr. F. M. Lind, of the Civil Service, is reported qualified for the Public Service, by proficiency in two of the Native Languages.

H. V. Bayley,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

No. 555.
FORT WILLIAM,
SEPARATE DEPARTMENT,
*The 1st March,* 1843.
APPOINTMENT.

Mr. P. G. E. Taylor to be Salt Agent at Bala-

[*Government Gazette, 14th March,* 1843.]

তাহার রোয়দাদ তৎসময়ে অতিগোলমাল থাকে অথবা যদি তাহা এমত এলুথামেলুয়া থাকে যে কোন কাগজপত্রের আবশ্যক হইলে তাহা অনায়াসে পাওয়া যাইতে পারে না এবং যদি তিনি অগৌণে তাহার অবস্থার বিষয়ের রিপোর্ট না করেন তবে সেই রোয়দাদ উত্তমরূপে সাজাইতে যে খরচ পড়ে তাহার দায়ীও তিনি হইবেন।

ডব্লিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ৪ নবেম্বর।

## বিজ্ঞাপন।

মেডিকাল কালেজের বৃত্তিভোগি সম্প্রদায়ের পাঁচ পদ শূন্য আছে। অতএব যাহারা যে পাঠশালা বা কালেজেতে বিদ্যা শিক্ষা করিয়াছে তাহারা যদি তাহার অধ্যক্ষের স্থানে আপন সদাচারের বিষয়ে প্রমাণ আনিতে পারে এবং এমত সর্টিফিকট দিতে পারে যে সেই ব্যক্তি অনায়াসে ইঙ্গরেজী ভাষা লিখিতে পড়িতে পারে এবং মিল্টনের পারাডৈস লষ্ট এবং রাবর্টসনের পুরাবৃত্ত অথবা অন্যান্য তত্তুল্য সাধু ভাষার গ্রন্থের কোন কথার অর্থ করিতে পারে এবং ত্রৈরাশিকপর্য্যন্ত গণিত শাস্ত্র শিখিয়াছে তবে এমত সকল ব্যক্তিরা প্রতিযোগিতা করিয়া সেই পদ পাইতে পারে। বৃত্ত্যাকাঙ্ক্ষি ব্যক্তিরদের বয়ঃক্রম পনেরোর ন্যূন আঠারোর অধিক হইবেক না যাহারদের সেই উপযুক্ত সর্টিফিকট এবং যোগ্যতা থাকে তাহারা ১৮৪৩ সালের ২৮ মার্চ তারিখে বা তাহার পূর্ব্বে মেডিকাল কালেজের সেক্রেটারী সাহেবকে তাহা দেখাইবেক। ইমতিহান ১ আপ্রিল তারিখে হইবেক। বৃত্তি মাসিক ৮ টাকা পাঁচ বৎসরপর্য্যন্ত থাকিবেক।

এফ জে মৌআট।
মেডিকাল কালেজের সেক্রেটারী।

মেডিকাল কালেজ। ১৮৪৩ সাল ১ মার্চ।

John C. Marshman, *Bengalee Translator.*

## বিজ্ঞাপন।

সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ৩ মার্চ।

চাটিগাঁর ছুটীপ্রাপ্ত মুনসেফ শ্রীযুত মনমোহন বাবু জিলা চব্বিশপরগনার নবাবগঞ্জের একটিং মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত সায়দ আবদুর রৌফ জিলা দিনাজপুরের চিন্তামণির মুনসেফ হইবেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

৫৫৪ নম্বর
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ১ মার্চ।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত এফ এম লিণ্ড সাহেব এই দেশীয় দুই ভাষায় সুশিক্ষিত হওয়াতে সরকারী কার্য্যের নিমিত্ত উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

৫৫৫ নম্বর।
ফোর্ট উলিয়ম।
স্বতন্ত্র ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ১ মার্চ।
নিয়োগ।

শ্রীযুত ই ই এচ রেপ্টন সাহেব যে তারিখে ইউরোপে

sore, to take effect from the 4th ultimo, the date of Mr. E. E. H. Repton's departure for Europe.

H. V. Bayley,
*Depy. Secy. to the Govt. of Bengal.*

---

No. 556.
FORT WILLIAM,
SEPARATE DEPARTMENT.
*The 8th March*, 1843.
APPOINTMENT.

Mr. E. Currie to Officiate as Collector of Government Customs, and Ex-Officio Registrar of Shipping at the Port of Calcutta.

G. A. Bushby,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 252.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 8th March*, 1843.

Mr. G. A. Bushby is permitted to proceed to the Cape of Good Hope, on Medical Certificate and to be absent from the Presidency for a period of eighteen months, from the date of the sailing of the Ship on which he may take his passage to that Colony.

Mr. T. R. Davidson is appointed to officiate as Secretary to the Governments of India and Bengal in the General Department, and as Secretary to the Governments of India and Bengal in the Secret and Political Departments until further orders.

G. A. Bushby,
*Secy. to the Govt. of India.*

---

No. 298.
ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.
JUDICIAL AND REVENUE DEPARTMENT.
LEAVES OF ABSENCE.
*The 27th February*, 1843.

Mr. E. Smart, Deputy Collector under Regulation IX. of 1833, in Moorshedabad, to the 13th ultimo, in extension of the leave granted to him on the 9th idem.

Mr. W. C. Stopford, ditto ditto under ditto in Jessore, from the 30th October to the 27th November last.

APPOINTMENTS.

Mr. Jas. Bedford to be a Sub-Assistant under the Commissioner of Assam, vice Mr. E. Grange deceased.

*The 6th March*, 1843.

Mr. J. J. Harvey to officiate as Commissioner of Revenue of the 18th or Jessore Division.

LEAVES OF ABSENCE.

Mr. H. C. Hamilton, Magistrate and Collector of Pooree, (Southern Division Cuttack,) in extension of leave granted to him on the 16th January last until the sailing of the Ship *Queen*, under Section XII. of the Rules of 29th January 1840.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১৪ মার্চ।]

গমন করেন্ সেই তারিখ অর্থাৎ গত মাসের ৪ তারিখঅবধি শ্রীযুত পি জি ই টেলর সাহেব বালেশ্বরের নিমকের এজেন্ট হইবেন।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

---

৫৫৬ নম্বর।
ফোর্ট উলিয়ম।
স্বতন্ত্র ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ৮ মার্চ।
নিয়োগ।

শ্রীযুত ই করি সাহেব কলিকাতা বন্দরে গবর্ণমেন্টের হাসিলের কালেক্টরী এবং সেই পদোপলক্ষে জাহাজের রেজিষ্টরের কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

জি এ বুশবি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

২৫২ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ৮ মার্চ।

শ্রীযুত জি এ বুশবি সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে কেপে গমন করিবার অনুমতি পাইয়াছেন এবং তিনি যে জাহাজে গমন করিবেন সেই জাহাজের গমনের তারিখঅবধি রাজধানীতে আঠার মাসপর্য্যন্ত অনুপস্থিত থাকিবার অনুমতি পাইয়াছেন।

অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত টি আর ডেবিডসন সাহেব ভারতবর্ষ ও বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের জেনরল ডিপার্টমেন্টের সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিতে এবং ভারতবর্ষ ও বাঙ্গলা দেশের সিক্রেট ও পোলিটিকাল ডিপার্টমেন্টের সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিতে নিযুক্ত হইয়াছেন।

জি এ বুশবি।
ভারতবর্ষের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

২৯৮ নম্বর।
বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবরনর সাহেবের হুকুম।
জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।
ছুটী।
১৮৪৩ সাল ২৮ ফেব্রুআরি।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে মুরশিদাবাদের ডেপুটী কালেক্টর শ্রীযুত ই স্মার্ট সাহেব গত মাসের ৯ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত গত মাসের ১৩ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

ঐ আইনানুসারে যশোহরের ডেপুটী কালেক্টর শ্রীযুত ডবলিউ সি ষ্টপফোর্ড সাহেব গত অক্টোবর মাসের ৩০ তারিখঅবধি নবেম্বর মাসের ২৭ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

ই গ্রেঞ্জ সাহেবের মৃত্যু হওয়াতে শ্রীযুত জেম্‌স বেডফোর্ড সাহেব আসামের কমিস্যনর সাহেবের অধীনে সবআসিষ্টান্ট হইবেন।

১৮৪৩ সাল ৬ মার্চ।

শ্রীযুত জে জে হার্বি সাহেব ১৮ সংখ্যক অর্থাৎ যশোহরের এলাকার রাজস্বের কমিস্যনরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ছুটী।

পুরীর অর্থাৎ কটকের দক্ষিণ অঞ্চলের মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত এচ সি হামিল্টন সাহেব গত জানুআরি মাসের ১৬ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১২ ধারানুসারে "কুইন" নামক জাহাজের না গমনপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

Mr. Assistant Surgeon J. Pagen, of Midnapore, for one month, under Section XI. of the Rules of 29th January 1840.

Mr. Jas. Grant, Civil and Sessions Judge of Dinagepore, for six weeks, on private affairs, from the 16th instant, making over charge of the current duties of his office to Moulvie Mahomed Khoorshed, the Principal Sudder Ameen of the District.

Mr. Assistant Surgeon K. Mackinnon, of Tirhoot, for twelve months, on Medical Certificate, to proceed to Darjeeling.

Moulvie Mahomed Farook, Sudder Ameen of Balasore, during the Mohurrum Vacation.

NOTIFICATION.

The unexpired portion of the leave of absence granted on the 25th April last, to Captain S. R. Tickell, Junior Assistant to the Commissioner of Chota Nagpore, has been cancelled from the 5th ultimo, the date on which he assumed charge of the Lohardugga Division.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 35.

FORT WILLIAM,
POLITICAL DEPARTMENT,
*The 11th March*, 1843.

Mr. T. R. Davidson has this day assumed charge of the office of Secretary to the Governments of India and Bengal in the Secret and Political Department.

P. MELVILL,
*Asst. Secy. to Govts. of India and Bengal.*

---

No. 253.

FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 11th March*, 1843.

Mr. T. R. Davidson has this day assumed charge of the office of Secretary to the Governments of India and Bengal in the General Department.

H. V. BAYLEY,
*Depy. Secy. to the Govts. of India and Bengal.*

---

No. 311.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT.
APPOINTMENTS.
*The 27th February*, 1843.

Mr. E. Jenkins to be an Assistant to the Magistrate and the Collector of Sarun, to take effect from the 15th instant.

*The 6th March*, 1843.

Moulvie Gholam Ashgur, 1st grade Moonsiff of Mahanund, in Hooghly, to be Sudder Ameen of Purneah.

Lalla Jye Jyeram Moonsiff of Sarhut, in Beerbhoom, to be 1st grade Moonsiff, vice Gholam Ashgur promoted.

Moulvie Nujjomool Huk, Sudder Ameen of Moorshedabad, to officiate, until further orders, as Additional Principal Sudder Ameen of West Burdwan.

[*Government Gazette*, 14*th March*, 1843.]

মেদিনীপুরের আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত জে পেগন সাহেব ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১১ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন।

দিনাজপুরের সিবিল ও সেশন জজ শ্রীযুত জেম্‌স গ্রাণ্ট সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে বর্ত্তমান মাসের ১৬ তারিখ অবধি ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন। এবং আপনার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী মহম্মদ খুরসেদের প্রতি অর্পণ করিবেন।

ত্রিহুতের আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত কে মাকিনন সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে দারজিলিঙ্গে গমনার্থ বারো মাসের ছুটী পাইয়াছেন।

বালেশ্বরের সদর আমীন শ্রীযুত মৌলবী মহম্মদ ফারুক মহরমের বন্দে ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

ছোট নাগপুরের কমিস্যনর সাহেবের দ্বিতীয় আসিষ্টাণ্ট শ্রীযুত কাপ্তান এস আর টিকেল সাহেব গত আপ্রিল মাসের ২৫ তারিখে যে ছুটী পান্ তাহার অবশিষ্ট কাল তিনি লোহারডগার এলাকার কর্ম্ম যে তারিখে গ্রহণ করেন্ অর্থাৎ গত মাসের ৫ তারিখঅবধি রহিত হইয়াছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

৩৫ নম্বর।

ফোর্ট উলিয়ম।
পোলিটিকাল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ১১ মার্চ।

শ্রীযুত টি আর ডেবিডসন সাহেব ভারতবর্ষ ও বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সিক্রেট ও পোলিটিকাল ডিপার্টমেণ্টসম্পর্কীয় সেক্রেটারীর কর্ম্ম অদ্য গ্রহণ করিয়াছেন।

পি মেলবিল।
ভারতবর্ষ ও বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের
আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

২৫৩ নম্বর।

ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ১১ মার্চ।

শ্রীযুত টি আর ডেবিডসন সাহেব ভারতবর্ষের ও বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের জেনরল ডিপার্টমেণ্টসম্পর্কীয় সেক্রেটারীর কর্ম্ম অদ্য গ্রহণ করিয়াছেন।

এচ বি বেলি।
ভারতবর্ষ ও বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের
ডেপুটী সেক্রেটারী।

---

৩১১ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেণ্ট।
নিয়োগ।
১৮৪৩ সাল ২৭ ফেব্রুআরি।

শ্রীযুত ই জেন্‌কিন্স সাহেব বর্ত্তমান মাসের ১৫ তারিখ অবধি সারণের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট হইবেন।

১৮৪৩ সাল ৬ মার্চ।

হুগলী জিলার মহানন্দ গ্রামের প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত মৌলবী গোলাম আশগর পূরণিয়ার সদর আমীন হইবেন।

শ্রীযুত গোলাম আশগর উক্ত পদে নিযুক্ত হওয়াতে বীরভূমের সারহট্টের মুনসেফ শ্রীযুত লালা জয়জয়রাম প্রথম শ্রেণীর মুনসেফ হইবেন।

মুরশিদাবাদের সদর আমীন শ্রীযুত মৌলবী নজমুল হক অন্য হুকুম না হওনপর্য্যন্ত পশ্চিম বর্দ্ধমানের অতিরিক্ত প্রধান সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

Baboo Seebchunder Mookerjee, 1st grade Moonsiff in the 24 Pergunnahs, to officiate, until further orders, as Sudder Ameen of Moorshedabad.

LEAVES OF ABSENCE.

Mr. J. F. G. Cooke, Civil and Session Judge of Dacca, for four days, on private affairs.

Mr. M. Larruleta, Collector of Tolls at Jungypore, for thirty days, on private affairs.

NOTIFICATIONS.

Mr. F. J. Morris made over charge of the Office of Civil and Sessions Judge of Hooghly, to Mr. R. E. Cunliffe, on the 27th ultimo.

Mr. A. R. Young made over charge of the Collectorate of Tirhoot, to Mr. D. Pringle, on the 30th January last.

Mr. A. Forbes, Collector of Midnapore, made over charge of his Treasury to Uncovenanted Deputy Collector Gobindchunder Bysack, on the 21st ultimo, and proceeded to the interior on public duty.

Syed Imdad Alli, Principal Sudder Ameen of Sarun, made over charge of the Judge's Office to Mr. G. Gough on the 20th ultimo.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 254.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT,
*The* 11*th March,* 1843.
NOTIFICATION.

The Honourable Henry Thoby Prinsep having departed from India in the Honourable Company's Steamer "*Tenasserim,*" with intent to return to Europe, by which the seat of the Third Ordinary Member of the Council of India has become vacant, Thomas Herbert Maddock, Esq., by virtue of his appointment by the Honourable the Court of Directors to be Provisional Member of the Council of India, has succeeded to the vacant office; and the said Thomas Herbert Maddock, Esq. has this day accordingly taken the Oaths and his seat in the said Council, under the usual Salute from the Ramparts of Fort William.

By Order of the Honourable the President of the Council of India in Council,

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

---

NOTICE is hereby given that the Thannas of Coloobariah, Kotra, Rajapoor, and Bugnan, lately comprised in Zillah Hooghly, and the Thanna of Sulkea, Zillah 24-Pergunnahs, have been constituted into a separate Magistracy, the Sudder station of which is established at Howrah; and that the Magistrate of the said jurisdiction is subject to the orders of the Superintendent of Police and the Sessions Judge of the 24-Pergunnahs respectively.

J. HAWKINS, *Register.*

7th March, 1843.

চব্বিশপরগনার প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত বাবু শিবচন্দ্র মুখুয্যা অন্য হুকুম না হওনপর্য্যন্ত মুরশিদাবাদের সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

ছুটী।

ঢাকার সিবিল ও সেশন্ জজ শ্রীযুত জে এফ জি কুক সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে চারি দিনের ছুটী পাইয়াছেন।

জঙ্গীপুরের মাসুলের কালেক্টর শ্রীযুত এম লারুলেটা সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে ত্রিশ দিনের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

শ্রীযুত এফ জে মরিস সাহেব গত মাসের ২৭ তারিখে হুগলীর সিবিল ও সেশন জজী কর্ম্ম শ্রীযুত আর ই কনলিফ সাহেবকে অর্পণ করেন্।

শ্রীযুত এ আর ইয়ং সাহেব গত জানুআরি মাসের ৩০ তারিখে ত্রিহুতের কালেক্টরী কর্ম্ম শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেবকে অর্পণ করেন্।

মেদিনীপুরের কালেক্টর শ্রীযুত এ ফর্বস সাহেব গত মাসের ২১ তারিখে আপন খাজনাখানা অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত গোবিন্দচন্দ্র বসাকের হাতে অর্পণ করিয়া সরকারী কর্ম্মে মফঃসলে গমন করিয়াছেন।

সারণের প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ ইমদাদ আলী গত মাসের ২০ তারিখে জজী কর্ম্মের ভার শ্রীযুত জি গফ সাহেবের প্রতি অর্পণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

২৫৪ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ১১ মার্চ।
বিজ্ঞাপন।

শ্রীযুত অনরবিল হেনরি টোবি প্রিন্সেপ সাহেব ইউরোপে গমনার্থ "থনাসরিম" নামক কোম্পানির বাষ্পীয় জাহাজের দ্বারা ভারতবর্ষহইতে প্রস্থান করিয়াছেন অতএব ভারতবর্ষের কৌন্সেলের সাধারণ তৃতীয় মেম্বরী পদ শূন্য হইয়াছে এবং শ্রীযুত তামস হর্বট মাডক সাহেব শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের দ্বারা ভারতবর্ষের কৌন্সেলের মেম্বরী পদে নিযুক্ত হওয়াতে ঐ শূন্য পদে নিযুক্ত হইয়াছেন এবং অদ্য শপথ করিয়া ফোর্ট উলিয়মের কিল্লাহইতে রীতিমত তোপ হওনসময়ে উক্ত কৌন্সেলে উপবিষ্ট হন্।

ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত প্রসীডেন্ট সাহেব বাহাদুরের হজুর কৌন্সেলের হুকুমক্রমে।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে জিলা হুগলীর উলুবেড়িয়া ও কোটরা ও রাজাপুর ও বাগনান্ থানা এবং জিলা চব্বিশপরগনার শালকিয়া থানা স্বতন্ত্র এক জন মাজিস্ট্রেট সাহেবের অধীন করা গিয়াছে। তাঁহার সদর স্থান হাবড়া হইল এবং ঐ এলাকার মাজিস্ট্রেট সাহেব পোলীসের সুপরিন্টেণ্ডেণ্ট এবং চব্বিশপরগনার সেশন জজ সাহেবের হুকুমের অধীন থাকিবেন।

জে হকিন্স রেজিষ্টর।

১৮৪৩ সাল ৭ মার্চ।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১৪ মার্চ।]

বাসনা রাখহ ঐ নীলামের তারিখে কিশত ২৫ টাকা হিসাবে কিশের টাকা সম্বলিত হাজির হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সকলের জ্ঞাতার্থে ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ ইঙ্গরেজী তারিখ ১ মার্চ মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ১৯ ফালগুণ।

| নম্বর লাট | নাম মহাল | নাম তালুকদার | জমা সালিয়ানা সদর | তায়দাদ রকম যাহা বিক্রী হইবেক | বাকী মালগুজারী ইং কিস্তি পৌষ লাগায়েদ কীং ফালগুণ সন ১২৪৯। | কৈং |
|---|---|---|---|---|---|---|
| ১ | তরফ রামনগর | গৌরসুন্দর রায় | ২৭০৯৸৩ | মছলম মহাল | ৯৪৯৸৩ | |

*Moorshedabad Collectorate, 1st March, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে সন ১৮৪১ ইঙ্গরেজির ১২ দ্বাদশ আইনের ৮ অষ্টম ধারার মর্ম্মানুযায়ি সন ১২৪৯ সালের লাগাএদ কিস্তী ফালগুণের বাকী বাবত কীং পং ফতেসিংহ ওগয়রহ এবং মহেন্দ্রনারায়ণ রায় নাবালক ইং জগদম্বা দেব্যা জেম্মার দেনা আদায় কারণ তাহার মালজামিন রামমণি দেবীপ্রভৃতির জায়দাদ উক্ত জেলার মোতালক নীচের তপসীল মোতাবেক সন ১৮৪৩ ইঙ্গরেজির তারিখ ২৮ মার্চ মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ১৬ চৈত্র নীলামের ইস্তাহার জারি হইল যদ্যপি উক্ত মালজামিনপ্রভৃতি ইস্তাহারের লিখিত সমুদয় বাকী টাকা নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তপর্য্যন্ত দাখিল না করে তবে ঐ নীলামের নিরূপিত দিবসে বাকী টাকা গ্রহণ না করিয়া এই কালেক্টরীর সদর কাছারীতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ ঐ নীলামের তারিখে কিশত ২৫৲ টাকা হিসাবে কিশের টাকা সম্বলিত হাজির হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সকলের জ্ঞাতার্থে ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ ইঙ্গরেজি তারিখ ১ মার্চ মোতাবেক সন ১২৪৯ তারিখ ১৯ ফালগুণ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরি | নাম মহাল | নাম তালুকদার | জমা সালিয়ানা সদর | তায়দাদ রকম যাহা বিক্রী হইবেক | বাকী মালগুজারি ও মুনাফা ইং কীং পৌষ নাং কীং ফালগুণ সন ১২৪৯ |
|---|---|---|---|---|---|---|
| ১ | ২৩৯৩ | ডিহি মোস্তাফাপুর | রামমণি দেবী ও বলভদ্র তেওয়ারী ও বিশ্বনাথ হাজরা | ৭৭৭৯৷৶১০ | উক্ত মহাল মধ্যে রামমণি দেব্যার জামিনির লিখিত হক | |
| ২ | ২১০২ | মৌজে কেন্দীষ্টা | বলভদ্র তেওয়ারী ও রানারায়ণ ও নবকিশোর | ৮৪২৷৶৯ | উক্ত মহাল মধ্যে বেণিমাধব ও নিতাই সুন্দর ও পার্শ্বনাথ ও রামনারায়ণ ত্রিবেদির জামিনির লিখিত হক | ২০৯৭৫৶২ |
| ৩ | ১৯৬৪ | কীং পরগণে মহনন্দী | ব্রজমোহন রায় ও মহম্মদ বক্স | ১৬৭৮৷৶১১ | উক্ত মহাল মধ্যে ব্রজমোহণ রায়ের জামিনির লিখিত হক | |
| ৪ | ৩৯৪ | কীং মৌজে কোদলা কবিচন্দ্রপুর | কৃষ্ণকিঙ্কর রায় | ১১৯৫৶ | মছলম মহাল | |
| ৫ | ২৩১০ | কীং মৌজে পাতলা | ঈশ্বরচন্দ্র দাস | ৩৮২৷১০ | ঐ | |

*Moorshedabad Collectorate, 1st March, 1843.* A. S. ANNAND, *Offg. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

শিবডেঙ্গা সাকীনের রতন বিবি এক দরখাস্ত হুজুরে এই মর্ম্মে গুজরায় যে কীসমৎ মৌজে আমার যাহার সদর জমা ৮১৯৷৯ পাই মহাম্মদ সরফ ওগয়রহ নামে তাওদ লেখাযায় তাহার সঙ্গে রকম ৶১০ আনাতে সৈয়দ আক্রাম আলি ও চৌধুরি আবুল বরকাত মৌতো ওলিসুবতে উক্ত রকমে আপন২ নাম জারি করিবার দখীলকার থাকিয়া কতক দিবস পরে উক্ত চৌধুরি আবুন বরকাত আপন হিস্যা ১৫ পাই উক্ত সৈয়দ আক্রাম আলিকে লিখিত পঠিত করিয়া দিয়া ক্রোত করে তৎপর ঐ সৈয়দ আক্রাম আলির মোট ৶১০ রকমে দখিলকার থাকিয়া সন ১২৩৯ সালের ২ বৈশাখ তারিখে উক্ত আবুল বরকাতের ।১৫ সাত পাই রকম আপন প্রাপ্য মজহরাকে রীতিমত একরার লিখিয়া দিয়া মৌতউল্লী মকরর করিয়াছে এমতে মজহর প্রার্থনা রাখে যে উক্ত আবুল বরকাতের রকম ৴১৫ সাত পাইএতে সাবেক নাম পরিবর্ত্তে মৌতউল্লী সুরত মজহরার নাম জারী হয় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত রকমে দেওয়ায় মজহরা অন্য কেহ ওয়ারিস ও দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হুজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত মায় ওজে সাবুদ হুজুরে গুজরায় নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১ মার্চ মোতাবেক সন ১২৪৯ সাল ১৯ ফালগুন।

*Moorshedabad Collectorate, 1st March, 1843* A. S. ANNAND, *Offg. Collector.*

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১৪ মার্চ।]

[Government Gazette, 14th March, 1843.]

## হুকুম ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা বর্দ্ধমান।

১৮৪১ সালের ১২ আইনের মর্ম্মানুসারে এই কালেক্টরী সংক্রান্ত নীচের লিখিত তৌজীভুক্ত পাঁচ হাজার টাকার উর্দ্ধ সদর জমা মহালাতের ১২৪৯ সালের লাং ফালগুণ তলবের সরকারী রাজস্বের বাকী আদায় কারণ শ্রীযুত সাহেবান সদর বোর্ডের ১৮৪২ সালের ২২ জানুআরির সরকুলর অর্ডরের নিরূপিত দিবস ১৮৪৩ সালের ২৮ মার্চ মোং ১২৪৯ সালের ১৬ চৈত্র মঙ্গলবার দিবা দুই প্রহরের সময় জেলা বর্দ্ধমানের কালেক্টরী কাছারীতে শ্রেণীমত নীলামে বিক্রয় হইবেক এমতে এই ইস্তাহারনামা জারী করা যাইতেছে যে যদি উক্ত মহালাতের জমিদারান ও তালুকদারান ও আয়মাদারান নীলামের নির্দ্ধারিত দিবসের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তপর্য্যন্ত আপন২ জিম্মার বাকী আদায় না করে তবে ঐ নীলামের দিবস কোনক্রমে বাকী টাকা লওয়া যাইবেক না যে কেহ খরিদ করিবার বাসনা রাখহ উক্ত দিবসে এই কাছারীতে হাজির হইয়া খরিদ করিবা আরো প্রকাশ করা যাইতেছে যে নীলামের ডাক শেষ হইলে তৎক্ষণাৎ মুল্যের সিকী অর্থাৎ শতকরা ২৫ৎ টাকার হিসাবে বায়না দাখিল করিয়া নীলামের দিবসাবধি ত্রিশ দিবসের মধ্যে সূর্য্যাস্তের পূর্ব্বে অবশিষ্ট মুল্যের সমুদয় টাকা সরকারের খাজানাখানায় দাখিল করিতে হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৭ মার্চ মোতাবেক ১২৪৯ সাল তাং ২৫ ফালগুণ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তার লেখা যায় | মুছলম মহালের সদর জমা | চাকরাণ বাজেয়াপ্তি | একুন বাকী | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার ইস্তক ১২৪৯ সালের পৌষ লাং ফালগুণ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১০ নং | ১৭ নং | চক দুর্গা ওং পং রাণীহাটী ওং | মধুসূদন সেট ওং | ৯৯৩৯৵১১ | ০ | ৯৯৩৯৵১১ | গাঙ্গড়িয়া | মুছলম | ৩৪২৩৸৶৮ |
| ১২ নং | ১৯ নং | গিদগাঁ ওং আর্স্যা ওং | ৺ অর্ণপূর্ণা ঠাকুরাণী সেং কাশীনাথ বন্দ্যোপাধ্যায় ওং | ৭৩৫৫৷৶১১ | ১৫৩৸৵২ | ৭৫০৯৷৵১ | মন্তেশ্বর | ঐ | ২৫৩২৷৵৫<br>চাকরাণ ২৪৸৮<br>২৫৫৭৷৶১ |
| ১৩ নং | ২০ নং | বিষ্ণুপুর ওং পং বাঘা ওং | গদাধরপ্রসাদ তেওয়ারি দিং | ৬৩৭৯৯৸৶১১ | ১৪০৸৵১১ | ৬৩৯৪০৸৵১০ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ১৩৩৩৯৷৶১১<br>চাকরাণ ১২৷৶৫<br>১৩৩৬২৶৪ |
| ১৪ নং | ২১ নং | মাহাত ওং পং ঐ | রামকুমারী দেব্যাদিং | ১১৬৯২১৵২ | ০ | ১১৬৯২৷/২ | ভরতপুর জেলা মুরশিদাবাদ | ঐ | ৩৯৮৫৷৶১ |
| ১৫ নং | ২২ নং | ভেদিয়া ৸০ আনী ওং পং মনোহরসাহী | নবকৃষ্ণ মিত্র ওং | ৮১২৪৸৵৩ | ০ | ৮১২৪৸৵৩ | আঁউয়গাঁ পং বর্দ্ধমান | ঐ | ১৯৩২৸৶৩ |
| ১৭ নং | ২৪ নং | কাশীনাথপুর ওং পং ধাঞ্যা | ভুবনমোহন রায় ওং | ২১০৮৭৷৵ | ৩৮৷৵২ | ২১১২৫৸৶২ | কাটঙা | ঐ | ৬৩২০৸৵১০ |
| ১৯ নং | ২৬ নং | কুলহাণ্ডা ওং পং মণ্ডলঘাট | মহারাজাধিরাজ মহাতাপচন্দ্র বাহাদুর ওং | ১৬২০৫৻৬ | ০ | ১৬২০৫৻৬ | বাগমান জেলা হুগলি | ঐ | ২৬৯৮৸৯ |
| ২০ নং | ২৭ নং | সাহাপুর ওং পং জাহিরাবাদ | বেসারতওল্লা চৌধুরী ওগয়রহ | ৮৫৬৯/১০ | ০ | ৮৫৬৯/১০ | পূর্ব্বস্থলি | ঐ | ১৫৭৪৮৷/৪ |
| ২২ নং | ২৯ নং | জয়পুর ওং পং ছুটীপুর | গোকুলচন্দ্র মিত্র | ৫৬৮০৸৶৭ | ০ | ৫৬৮০৸৶৭ | গাঙ্গড়িয়া | ঐ | ২২৩৫৸৶৭ |
| ৩৭ নং | ৪৩ নং | বড় বহরকুলি ওং পং অম্বিকা | নৃসিংহ রায়দিং | ১৮৯৭৭৷/৯ | ০ | ১৮৯৭৭৷/৯ | অম্বিকা | ঐ | ৬৫৩৭৷/৮ |

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা যশোহর এই যে

সন ১৮৪১ সালের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্টোবরের চিঠি অনুসারেও গবর্ণমেন্ট গেজেটের সন ১৮৪২ সালের ২২ জানুআরির লিখিত প্রশংসীয় সাহেবানের আদেশমতে সন ১২৪৯ সালের লাগাএদ ফালগুণের বাকি রাজস্বের যে সকল মহালের আদায় না হয় ঐ সকল মহালাত যাহা হুজুরি ও মজকুরী তৌজিতে লেখা যাইতেছে সন ১৮৪৩ সালের ২৮ মার্চ মোতাবেক সন ১২৪৯ সালের ১৬ চৈত্র এই জেলার কালেক্টরির কাছারিতে প্রকাশ্য স্থানে নীলাম হইবেক উক্ত মহালাতের মালিকান ও মালগুজারদারানের কর্ত্তব্য যে আপনং জেম্মার বাকী খাজানা ৩৭ মার্চ সূর্য্যাস্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে ও যদি বাকীদারান উক্ত নিয়মমত বাকী আদায় না করে তবে ঐ ব্যক্তি টাকা না লইয়া বাকীর মহাল নীলাম করা যাইবেক ও খাজানা না লওয়ার আপত্তি শ্রবণের যোগ্য হইবেক না ও যে কেহ নীলামে খরিদের মানস রাখে উক্ত তারিখে উপস্থিত হইয়া খরিদ করে ইতি ১৮৪৩ সাল তারিখ ৭ মার্চ মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ২৫ ফালগুণ।

*Jessore Collectorate, 7th March,* 1843. J. H. REILY, *Deputy Collector.*

## SHERIFF'S SALES. / সরিফের নীলাম।

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূস সাহেবের বিরুদ্ধে ফাইরাই ফেসিয়াসনামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তদনুসারে তিনি আগামি ২৩ মার্চ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। ঢাকা জিলার মাহুৎটুলির শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ॥০ দশ কাঠা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এই রূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব ও দক্ষিণ দিগে দাউদ সাহেবের বাটী ও ভূমি পশ্চিম দিগে গলি উত্তর দিগে মীর মহম্মদ আলীর এক খণ্ড ভূমি।

২ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ রাইয়তি ভূমি কমবেশ ॥২ বারকাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে জলা ভূমি পশ্চিম দিগে আসামীর অপর এক বাটী দক্ষিণ দিগে দাউদ সাহেবের বাগাৎ ভূমি এবং উত্তর দিগে উক্ত মীর মম্মদ আলীর এক খণ্ড ভূমি।

৩ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ২॥০ দুই বিঘা দশ কাটা তাহাতে নানা জাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব ও পশ্চিম দিগে গলি দক্ষিণ দিগে চাতুর সাহেবের বাটী ও ভূমি উত্তর দিগে পুরণা জেলখানা।

৪ দফা। এবং উক্ত বাগানের নিকটে যে এক খণ্ড ও বন্দ ভূমি কম বেশ /৩ তিন কাটা এবং তাহাতে দুইটা ইষ্টক নির্ম্মিত এক তালা বাটী নির্ম্মিত হইয়াছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে গলি পশ্চিম ও উত্তর দিগে জেলখানা দক্ষিণ দিগে উক্ত বাগান।

৫ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টক নির্ম্মিত গৃহ বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কম বেশ ৩/ বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর ও পূর্ব্ব দিগে গলি পশ্চিম দিগে উক্ত আসামীর অপর এক বাটী ও ভূমি দক্ষিণ দিগে জলা ভূমি।

৬ দফা। এবং উক্ত জিলায় রূপগঞ্জের শামিল ও তন্মধ্যস্থিত যে এক তালুক আছে তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তিতে ও তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তির মধ্যে ও তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুইক্রান্তির উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানুসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

৭ দফা। এবং উক্ত জিলার ভোলাবনের শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক তালুক আছে তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তির ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

৮ দফা। এবং সুধারাম জিলার দক্ষিণ শাহাবাদপুর পরগনার শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক তালুক অথবা জমীদারী আছে তাহার /১৬= একআনা ষোল গণ্ডা দুই ক্রান্তি ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

৯ দফা। এবং উক্ত জিলার হাটা পরগনায় চরলক্ষ্মী নামক অপর যে এক তালুক আছে তাহার ।৬= চারি আনা ছয়গণ্ডা দুই ক্রান্তি ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেকানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

১০ দফা। এবং উক্ত জিলার পরমথ পরগনার শামিল ও তন্মধ্যস্থিত চর আবদুল ফকিরা নামক অপর যে এক তালুক আছে তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুইক্রান্তি ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবিএটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

[*Government Gazette, 14th March,* 1843.]

## NOTICE.

Required a Treasurer for the Mymensing Collectorate; unexceptionable security to the extent of Co's. Rs. 38,351; Salary 50 Co's. Rs. per mensem.

R. M. SKINNER, *Collector.*

Mymensing, Collector's Office,
The 31st December, 1842.

## ইশ্‌তিহার।

ময়মনসিংহের কালেক্টরীতে এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে ঐ কর্ম্ম যে কেহ লইতে চাহেন তাঁহার ৩৮,৩৫১৲ টাকার মাতবর জামিন দিতে হইবেক। মাসিক বেতন ৫০ টাকা।

আর এম স্কিনর। কালেক্টর।

জিলা ময়মনসিংহের কালেক্টরের কাছারী।
১৮৪২ সাল ৩১ ডিসেম্বর।

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

IN the matter of the Petition of JAMES YOUNG, GEORGE BALLARD, JAMES CHARLES COLEBROOKE SUTHERLAND, and NATHANIEL ALEXANDER, of Calcutta, Merchants, Agents and Bankers, Insolvents, seeking the benefit of the Act of the Ninth year of the reign of His late Majesty George the Fourth, entitled an "Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies."

NOTICE is hereby given that upon the application of JOHN WALLIS ALEXANDER, ESQ. one of the Assignees of the said Insolvents; It was by an order of this Court made and passed on the sixth day of March instant, ordered that unless cause should be shewn to the contrary on or before the first day of April next the appointment and conveyance of the Estate and Effects of the said Insolvents to the said JOHN WALLIS ALEXANDER according to the terms of the thirtieth Section of the said Act, should be declared vacated but so nevertheless that no Act or thing done by the said John Wallis Alexander prior to this order should be annulled or in any wise affected thereby and that Robert O'Dowda, Esquire should be appointed the Assignee of the Estate and Effects of the said Insolvents in the room place and stead of the said John Wallis Alexander. It was further ordered that the said John Wallis Alexander should file his accounts with the Estate and Effects of the said Insolvents up to the said first day of April next.

HENDERSON AND THOMAS,
*Attornies for the Estate of Messrs. Alexander & Co.*

---

### কলিকাতার যোত্রহীনদিগের পরিত্রাণার্থ আদালত।

জেম্‌স ইয়ং জর্জ বালার্ড জেম্‌স চার্লস কোলব্রুক সদরলেণ্ড নাথানিয়ল আলেকজাণ্ডর যাহারা সওদাগর এবং এজেন্ট দেওলিয়া ইহারদের দরখাস্তের বিষয়।

সমাচার দেওয়া যাইতেছে যে উক্ত দেওলিয়াদিগের বিষয় সম্পত্তির আসৈনি জান ওয়ালিস আলেকজাণ্ডর সাহেবের দরখাস্তমতে গত ৬ মার্চে হুকুম হয় যদি কেহ ১ আপ্রিল তারিখের পূর্ব্ব জান ওয়ালিস আলেকজাণ্ডর সাহেবের পরিবর্ত্তে রাবর্ট ওডোডা সাহেব উক্ত ইষ্টেটের আসৈনি নিযুক্ত হইবেন ইহার সোকাজ না করে অর্থাৎ কোন আপত্তির কথা না কহে তবে ওডোডা সাহেব উক্ত ইষ্টেটের আসৈনি পদে নিযুক্ত হইবেন এবং ওয়ালিস আলেকজাণ্ডর সাহেব তাঁহার হিসাব ১ আপ্রিল তারিখপর্য্যন্ত প্রস্তুত করিবেন ইতি।

## MISCELLANEOUS ADVERTISEMENTS.

## সাধারণ ব্যক্তির ইশ্‌তিহার।

বাঙ্গলা প্রদেশের হুগলী জিলার জনাই নিবাসি মৃত জমীদার দুর্গাচরণ মুখুয্যার উইল ও দান পত্রের প্রোবেট বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর সুপ্রিমকোর্ট-হইতে ঐ দানপত্রের লিখিত এক জন অসি অর্থাৎ উক্ত জনাই নিবাসি জমীদার শ্রীযুত গৌরীচরণ মুখুয্যাকে দেওয়া গিয়াছে। উক্ত মৃত ব্যক্তির উপর যাঁহারদের কোন দাওয়া থাকে তাঁহারা সেই দাওয়া উক্ত অসিকে জানাইবেনএবং যাঁহারদের স্থানে উক্ত মৃত ব্যক্তির কোন পাওনা থাকে তাঁহারা আপনারদের দেনা অবিলম্বে উক্ত অসির নিকটে দাখিল করিবেন।

ডবলিউ এন হেজর। প্রকটর।

১৮৪৩ সাল ১০ মার্চ।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩ সাল ১৪ মার্চ।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।

